'তিনি নিজেই থলে আজাড় করিয়া পাখীগুলি বাহির করিলেন। তারপর আনন্দে বলিয়া উঠিলেন,—'বাঃ এ যে তিতির আর বন-পায়রা দেখছি। দুটো হারিয়ালও পেয়েছেন;—এদিকে অনেক হারিয়াল পাওয়া যায়—আমি দেখেছি।'

দেখিলাম অকৃত্রিম শিশুসুলভ আনন্দে তাঁহার মুখ ভরিয়া গিয়াছে। এতক্ষণ আমাদের মাঝখানে যে একটা অস্বাচ্ছন্দ্যের ব্যবধান ছিল তাহা যেন অকস্মাৎ লুপ্ত হইয়া গেল।

পাখীগুলিকে সস্নেহে নাড়িয়া-চাড়িয়া অবশেষে তিনি সোজা হইয়া দাঁড়াইলেন, একটু লজ্জিত স্বরে বলিলেন,—'চায়ের আশ্বাস দিয়ে আপনাকে এনে কেবল পাখাই দেখছি। আসুন চায়ের ব্যবস্থা করি। আপনি বসুন; কিন্তু বসতে দেব কোথায়?—একটু অপেক্ষা করুন।' তিনি দ্রুতপদে ঘর হইতে বাহির হইয়া গিয়া পরক্ষণেই দুটি ছোট মজবুত-গোছের প্যাকিং কেস লইয়া ফিরিয়া আসিলেন, একটিকে টেবিলের পাশে বসাইয়া এদিক-ওদিক চাহিয়া শয্যার দিকে গেলেন, সেখান হইতে একটা সাদা লোমশ আসন আনিয়া বাক্সের উপর বিছাইয়া দিয়া বলিলেন,—'এবার বসুন।'

শাদা আস্তরণটা আমার কৌতূহল আকৃষ্ট করিয়াছিল, সেটা হাতে লইয়া পরীক্ষা করিয়া দেখিলাম, কোন জন্তুর চামড়া, ধবধবে সাদা রেশমের মত মোলায়েম দীর্ঘ লোমে ঢাকা চামড়াটি; দেখিলেই লোভ হয়। জিজ্ঞাসা করিলাম,—'কিসের চামড়া?'

তিনি বলিলেন,—'হরিণের।'

বিস্মিতভাবে বলিলাম,—'হরিণের! কিন্তু—সাদা হরিণ?'

তিনি একটু হাসিলেন,—'হাঁ—সাদা হরিণ।'

সাদা হরিণের কথা কোথাও শুনি নাই, কিন্তু, কে জানে, থাকিতেও

পারে। প্রশ্ন করিলাম,—'কোথায় পেলেন? উত্তরমেরুর হরিণ নাকি?'

তিনি মাথা নাড়িলেন,—'না, অতদূরের নয়, শ্যামদেশের। ওর একটা মজার ইতিহাস আছে।—কিন্তু আপনি বসুন, বলিয়া অতিথিসংকারের আয়োজন করিতে লাগিলেন।

দেখা গেল তাঁহার প্যাকিং বাক্সটি কেবল টেবিল নয়, তাঁহার ভাঁড়ারও বটে। তাহার ভিতর হইতে একটি ষ্টোভ বাহির করিয়া তিনি জ্বালিতে প্রবৃত্ত হইলেন। চায়ের কৌটা, চিনির মোড়ক, জমানো দুধের টিন ও দুটি কলাই-করা মগ বাহির করিয়া পাশে রাখিলেন। তারপর একটি অ্যালুমিনিয়ামের ঘটিতে জল লইয়া ষ্টোভে চড়াইয়া দিলেন।

তাঁহার ক্ষিপ্র নিপুণ কার্য্যতৎপরতা দেখিতে দেখিতে আমি বলিলাম, 'আচ্ছা, আপনি যে একজন পাকা শিকারী তা তো বুঝতে পারছি, তোমার নাম কি?'

তাঁহার প্রফুল্ল মুখ একটু গম্ভীর হইল, বলিলেন—'আমার নাম শুনে আপনার লাভ কি?'

'কিছুই না। তবু কৌতূহল হয় না কি?"

'তা বটে। মনে করুন আমার নাম—প্রমথেশ রুদ্র।'

বুঝিলাম, আসল নামটা বলিলেন না। কিছুক্ষণ নীরবে কাটিল। তারপর সসঙ্কোচে জিজ্ঞাসা করিলাম,—'আপনি একলা এই ভাঙা বাড়ীতে কেন রয়েছেন এ প্রশ্ন করাও ধৃষ্টতা হবে কি?'

তিনি উত্তর দিলেন না, যেন আমার প্রশ্ন শুনিতে পান নাই এমনি ভাবে ষ্টোভে পাম্প করিতে লাগিলেন; মনে হইল তাঁহার চোখের উপর একটা অদৃশ্য পর্দা নামিয়া আসিয়াছে।

ক্রমে চায়ের জল ষ্টোভের উপর ঝিঁঝিঁপোকার মত শব্দ করিতে আরম্ভ করিল।

তিনি সহজভাবে বলিলেন,—'চায়ের জলও গরম হয়ে এল। কিন্তু শুধু চা খাবেন? আমার ঘরে এমন কিছু নেই যা-দিয়ে অতিথিসেবা করতে পারি। কাল রাত্রে তৈরি খানকয়েক শুকনো রুটি আছে, কিন্তু সে বোধ হয় আপনার গলা দিয়ে নামবে না।'

আমি বলিলাম,—'ক্ষিদের সময় গলা দিয়ে নামে না এমন কঠিন বস্তু পৃথিবীতে কমই আছে। কিন্তু তা ছাড়াও ঐ পাখীগুলা তো রয়েছে! ওগুলার সৎকার করলে হয় না?'

'ওগুলা আপনি বাড়ী নিয়ে যাবেন না?'

'বাড়ী নিয়ে গিয়েও তো খেতেই হবে! তবে এখানে খেতে দোষ কি? পাখীগুলা একজন যথার্থ শিকারীর পেটে গিয়ে ধন্য হ'ত।'

তিনি হাসিলেন,—'মন্দ কথা নয়। পাখীর স্বাদ ভুলেই গেছি।' তাঁহার মুখে একটা বিচিত্র হাসি খেলিয়া গেল; যেন পাখীর স্বাদ ভুলিয়া যাওয়ার মধ্যে একটা মিষ্ট কৌতুক লুক্কায়িত আছে। হাসিটি আত্মগত; আমাকে দেখাইবার ইচ্ছা বোধ হয় তাঁহার ছিল না; তাই ক্ষণেক পরে সচকিত হইয়া বলিলেন,—'তাহলে ওগুলাকে ছাড়িয়ে ফেলা যাক—কি বলেন? নরম মাংস, আধ ঘণ্টার মধ্যেই তৈরি হয়ে যাবে।'

তিনি অভ্যস্ত ক্ষিপ্রতার সহিত পাখী ছাড়াইতে লাগিলেন। আমি তাঁহার পানে তাকাইয়া বসিয়া রহিলাম। সেই পুরাতন প্রশ্নই মনে জাগিতে লাগিল—কে ইনি? লোকচক্ষুর আড়ালে লুকাইয়া শুকনা রুটি খাইয়া জীবনযাপন করিতেছেন কেন?

এক সময় তিনি সহাস্যে মুখ তুলিয়া বলিলেন,—'আজ একটু শীত আছে। চামড়াটা বেশ গরম মনে হচ্ছে তো?'

'চমৎকার! আচ্ছা, আপনি অনেক দেশ ঘুরেছেন—না?'

'হ্যাঁ।'

'প্রশ্ন করতে সাহস হয় না, তবে সম্ভবত শিকারের জন্যেই দেশ-বিদেশে ঘুরে বেড়িয়েছেন?'

'তা বলতে পারেন।'

যিনি নিজের সম্বন্ধে প্রশ্ন করিলে অপ্রসন্ন হইয়া উঠেন তাঁহার সহিত অন্য কথা বলাই ভাল। তাই ইচ্ছা করিয়া শিকারের আলোচনাই আরম্ভ করিলাম, বিশেষতঃ সাদা চামড়াটা সম্বন্ধে বেশ একটু কৌতূহলও জাগিয়াছিল।

বলিলাম,—'শ্যামদেশে সাদা হরিণ পাওয়া যায়? কিন্তু কোথাও পড়ি নি তো?'

তিনি মুখ তুলিয়া বলিলেন,—'না পড়বারই কথা। ও হরিণ আর কেউ চোখে দেখে নি। চোখে দেখার জিনিষ ও নয়।'

'কি রকম?'

'পৃথিবীতে যত রকম আশ্চর্য্য জীব আছে—ঐ হরিণ তার মধ্যে একটি। প্রকৃতির সৃষ্টিতে এর তুলনা নেই।'

'কি ব্যাপার বলুন তো? অবশ্য সাদা হরিণ খুবই অসাধারণ, কিন্তু—'

'আপনি কেবল সাদা চামড়াটা দেখছেন। আমি কিন্তু ওকে দেখেছি সম্পূর্ণ অন্য রূপে—অর্থাৎ দেখিনি বললেই হয়।'

'আপনি যে ধাঁধা লাগিয়ে দিলেন। কিছুই বুঝতে পারছি না।'

তিনি একটু ইতস্ততঃ করিয়া শেষে বলিলেন,—'অদৃশ্য প্রাণীর কথা কখনও শুনেছেন?'

'অদৃশ্য প্রাণী! সে কি?'

'হ্যাঁ—যাদের চোখে দেখা যায় না, চোখের সামনে যারা মরীচিকার মত মিলিয়ে যায়। শ্যামদেশের উত্তর-পূর্ব্ব অঞ্চলে দুর্ভেদ্য পাহাড়ে ঘেরা এক উপত্যকায় আমি তাদেব দেখেছি,—বিশ্বাস করছেন না? আমারও মাঝে মাঝে সন্দেহ হয়, তখন ওই চামড়াটা স্পর্শ ক'রে দেখি।'

'বড় কৌতূহল হচ্ছে; সব কথা আমায় বলবেন কি?'

তিনি একটু খামখেয়ালি হাসি হাসিলেন, বলিলেন,—'বেশ;—চায়ের জল হয়ে গেছে, মাংসটা চড়িয়ে দিয়ে এই অদ্ভুত গল্প আবম্ভ কবা যাবে। সময় কাটাবার পক্ষে মন্দ হবে না।'



চায়ের পাত্র সম্মুখে লইয়া দু-জনে মুখোমুখি বসিলাম। এক চুমুক পান করিতেই মনে হইল শরীরের ভিতব দিয়া অত্যন্ত সুখকর উত্তাপের একটা প্রবাহ বহিয়া গেল।

বন্ধু জিজ্ঞাসা করিলেন,—'কেমন চা?'

বলিলাম,—'চা নয়—নির্জ্জলা অমৃত। এবার গল্প আরম্ভ করুন।'

তিনি কিছুক্ষণ শূন্যের পানে তাকাইয়া রহিলেন। ক্রমে তাঁহার চক্ষু স্মৃতিচ্ছায়ায আবিষ্ট হইল। তিনি থামিয়া থামিয়া অসংলগ্ন ভাবে বলিতে আরম্ভ করিলেন।

'গত বছর এই সময়—কিছুদিন আগেই হবে; হ্যাঁ, নভেম্বর মাসের মাঝামাঝি। আমি আর আমার এক বন্ধু পাকেচক্রে প'ড়ে বর্ম্মার জঙ্গলের মধ্যে গিয়ে পড়েছিলুম।

'বন্ধুটির নাম জঙ-বাহাদুর—নেপালী ক্ষত্রিয়। আমাদের লটবহরের মধ্যে ছিল দুটি কম্বল আর দুটি রাইফেল। হঠাৎ একদিন মাঝরাত্রে যাত্রা সুরু করতে হয়েছিল তাই বেশী কিছু সঙ্গে নিতে পারি নি।

'অফুরন্ত পাহাড়-জঙ্গলের মধ্যে পথঘাট সব গুলিয়ে গিয়েছিল। যেখানে মাসান্তে মানুষের মুখ দেখা যায় না, এবং শিকারের পশ্চাদ্ধাবন করা বা শিকারী জন্তুর দ্বারা পশ্চাদ্ধাবিত হওয়াই পা-চালানোর একমাত্র লক্ষ্য, সেখানে স্থান-কাল ঠিক রাখা শক্ত। আমরা শুধু পূর্ব্বদিকটাকে সামনে রেখে আর-সব শ্রীভগবানের হাতে সমর্পণ ক'রে দিয়ে চলেছিলুম। কোথায় গিয়ে এ যাত্রা শেষ হবে তার কোন ঠিকানা ছিল না।

'একদিন একটা প্রকাণ্ড নদী বেতের ডোঙায় ক'রে পার হয়ে গেলুম। জানতেও পারলুম না যে বর্ম্মাকে পিছনে ফেলে আর এক রাজ্যে ঢুকে পড়েছি। জানতে অবশ্য পেরেছিলুম—কয়েক দিন পরে।

'মেকং নদীর নাম নিশ্চয় জানেন। সেই মেকং নদী আমরা পার হলুম এমন জায়গায় যেখানে তিনটি রাজ্যের সীমানা এসে মিশেছে—পশ্চিমে বর্ম্মা, দক্ষিণে শ্যামদেশ, আর পূর্ব্বে ফরাসী-শাসিত আনাম। এ সব খবর কিন্তু পার হবার সময় কিছুই জানতুম না।

'মেকং পার হয়ে আমরা নদীর ধার ঘেঁষে দক্ষিণ মুখে চললুম। এদিকে পাহাড় জঙ্গল ওরই মধ্যে কম, মাঝে মাঝে দুই-একটা গ্রাম আছে। শিকারও প্রচুর। খাদ্যের অভাব নেই। জঙ-বাহাদুর এ দেশের ভাষা কিছু কিছু বোঝে, তাই রাত্রিকালে গ্রামে কোন গৃহস্থের কুটীরে আশ্রয় নেবার সুবিধা হয়—দুর্জ্জয় শীতে মাথা রাখবার জায়গা পাই।

'বড় শহর বা গ্রাম আমরা যথাসাধ্য এড়িয়ে যেতুম। তবু একদিন ধরা প'ড়ে গেলুম। দুপুরবেলা দু-জনে একটা পাথুরে গিরিসঙ্কটের পাশ দিয়ে যাচ্ছি, হঠাৎ বাঁ-দিক থেকে কর্কশ আওয়াজে চমকে উঠে দেখি, একটা লোক পাথরের চাঙড়ের আড়ালে থেকে রাইফেল উঁচিয়ে আমাদের লক্ষ্য ক'রে আছে। দিশী লোক—নাক চ্যাপ্টা, থ্যাবড়া

মুখ কিন্তু তার পরিধানে সিপাহীর ইউনিফর্ম্ম ; গায়ে খাকি পোষাক, মাথায় জরির কাজ করা গোল টুপী, পায়ে পট্টি আর অ্যামুনিশন বুট।

'বুঝতে বাকী রইল না যে বিপদে পড়েছি। সিপাহী সেই অবস্থাতেই বাঁশী বাজালে ; দেখতে দেখতে আরও দু-জন এসে উপস্থিত হ'ল। তখন তারা আমাদের সামনে রেখে মার্চ্চ করিয়ে নিয়ে চলল।

'কাছেই তাদের ঘাঁটি। সেখানকার অফিসার আমাদের খানাতল্লাস করলেন, অনেক প্রশ্ন করলেন যার একটাও বুঝতে পারলুম না, তার পর বন্দুক আর টোটা বাজেয়াপ্ত ক'রে নিয়ে চার জন সিপাহীর জিম্মায় দিয়ে আমাদের রওনা ক'রে দিলেন।

'মাইল-তিনেক যাবার পর দেখলুম এক শহরে এসে পৌঁছেছি। নদীর ধারেই শহরটি—খুব বড় নয়, কিন্তু ছবির মত দেখতে।

'সিপাহীরা নদীর কিনারায় একটা বড় বাংলায় আমাদের নিয়ে হাজির করলে। এখানে শহরের সবচেয়ে বড় কর্ম্মচারী থাকেন।

'যথাসময়ে আমরা তাঁর সামনে গিয়ে দাঁড়ালুম। দেখলুম তিনি এক জন ফৌজী অফিসার—জাতিতে ফরাসী—বয়স বছর পঁয়তাল্লিশ, তীক্ষ্ণ চোখের দৃষ্টি, গায়ের রং বহুকাল গরম দেশে থেকে তামাটে হয়ে গেছে।

'তিনি ইংরেজী কিছু কিছু বলতে পারেন। আমার সঙ্গে প্রথমেই তাঁর খুব ভাব হয়ে গেল। ফরাসীদের মত এমন মিশুক জাত আর আমি দেখি নি, সাদা-কালোর প্রভেদ তাদের মনে নেই। এঁর নাম কাপ্তেন দু'বোয়া। অল্পকালের মধ্যেই তিনি আমাদের সঙ্গে খুব ঘনিষ্ঠভাবে আলাপ সুরু করে দিলেন। তাঁরই মুখে প্রথম জানতে পারলুম, আমরা আনাম দেশে এসে পড়েছি, নদীর ওপারে ঐ পর্ব্বত-বন্ধুর দেশটা শ্যামরাজ্য। মেকং নদী এই দুই রাজ্যের সীমান্ত রচনা ক'রে বয়ে গেছে।

'আমরা কোথা থেকে আসছি, কি উদ্দেশ্যে বেরিয়েছি, এ সব প্রশ্নও তিনি করলেন। যথাসাধ্য সত্য উত্তর দিলুম। বললুম, প্রাচ্যদেশ পদব্রজে ভ্রমণ করবার অভিপ্রায়েই বৃটিশ রাজ্য থেকে বেরিয়েছি, পাস্‌পোর্ট নেওয়া যে দরকার তা জান্‌তুম না। তবে শিকার এবং দেশ-বিদেশ দেখা ছাড়া আমাদের কোন অসাধু উদ্দেশ্য নেই।

'নানাবিধ গল্প করতে করতে সন্ধ্যা উত্তীর্ণ হয়ে গেল। এইবার কাপ্তেন দু'বোয়া ফরাসী শিষ্টতার চরম কর্‌লেন, আমাদের নৈশ ভোজনের নিমন্ত্রণ জানালেন। শুধু তাই নয়, রাত্রে তাঁর বাড়ীতে আমাদের শয়নের ব্যবস্থা হ'ল। রাজপুরুষের এই অযাচিত সহৃদয়তা আমাদের পক্ষে যেমন অভাবনীয় তেমনই অস্বস্তিকর।

'রাত্রে আহারে ব'সে কাপ্তেন হঠাৎ এক সময় জিজ্ঞাসা করলেন,— আপনারা বৃটিশ ফৌজি-রাইফেল কোথায় পেলেন?

বললুম,—আর্মি ষ্টোর থেকে মাঝে মাঝে পুরণো বন্দুক বিক্রী হয়, তাই কিনেছি।

কাপ্তেন আর কিছু বললেন না।

'অনেক রাত্রি পর্য্যন্ত গল্পগুজব হ'ল। তার পর কাপ্তেন নিজে এসে আমাদের শোবার ঘরের দোর পর্য্যন্ত পৌঁছে দিয়ে গেলেন। অনেক দিন পরে নরম বিছানায় শয়ন করলুম।

'কিন্তু তবু ভাল ঘুম হ'ল না। শেষরাত্রির দিকে জঙ-বাহাদুর আমার গা ঠেলে চুপি চুপি বললে,—'চলুন—পালাই।"

আমি বললুম,—'আপত্তি নেই। কিন্তু দরজায় শান্ত্রী পাহারা দিচ্ছে যে।'

'জঙ-বাহাদুর দরজা ফাঁক ক'রে একবার উঁকি মেরে আবার বিছানায় গিয়ে শুয়ে পড়ল।

'ভোর হ'তে না হ'তে কাপ্তেন সাহেব নিজে এসে আমাদের ডেকে তুললেন। তার পর সুমিষ্ট স্বরে সুপ্রভাত জ্ঞাপন ক'রে আমাদের নদীর ধারে বাঁধাঘাটে নিয়ে গেলেন।

'দেখলুম, কিনারায় একটি ছোট বেতের ডোঙা বাঁধা রয়েছে, আর ঘাটের শানের উপর বারো জন রাইফেলধারী সেপাই স্থির হয়ে দাঁড়িয়ে আছে।

'কাপ্তেন আমাদের করমর্দ্দন ক'রে বললেন,—'আপনাদের সঙ্গ-সুখ পেয়ে আমার একটা দিন বড় আনন্দে কেটেছে। কিন্তু এবার আপনাদের যেতে হবে।'

'পরপারের দিকে আঙুল দেখিয়ে বললেন,—'শ্যামরাজ্যের ঐ অংশটা বড় অনুর্ব্বর, এক-শ মাইলের মধ্যে লোকালয় নেই। আপনাদের সঙ্গে খাবার দিয়েছি। রাইফেলও দিলাম, আর পাঁচটা কার্তুজ। এরই সাহায্যে আশা করি আপনারা নির্ব্বিঘ্নে লোকালয়ে পৌঁছতে পারবেন। —বঁ ভোয়াজ।'

'আমি আপত্তি করতে গেলুম, তিনি হেসে বললেন,—'ডোঙায় উঠুন। নদীর এপারে নামবার চেষ্টা করবেন না, তা হ'লে—সৈন্যদের দিকে হাত নেড়ে দেখালেন।

'ডোঙায় গিয়ে উঠলুম, বারো জন সৈনিক বন্দুক তুলে আমাদের দিকে লক্ষ্য ক'রে রইল।

'তীর থেকে বিশ গজ দূরে ডোঙা যাবার পর আমি জিজ্ঞাসা করলুম, —'আমাদের অপরাধ কি তাও কি জানতে পারব না?'

'তিনি ঘাট থেকে ভাঙা-ভাঙা ইংরাজীতে বললেন,—'আনামে ব্রিটিশ গুপ্তচরের স্থান নেই।'

এই পর্য্যন্ত বলিয়া প্রমথেশ রুদ্র থামিলেন। তাঁহার মুখে ধীরে ধীরে

একটি অদ্ভুত হাসি ফুটিয়া উঠিল। তিনি বলিলেন,—'একেই বলে দৈব বিড়ম্বনা। কাপ্তেন দু'বোয়া আমাদের হাতে মিলিটারি বন্দুক দেখে আমাদের ইংরেজের গোয়েন্দা মনে করেছিলেন।'

আমি বলিলাম,—'কিন্তু ইংলণ্ড আর ফ্রান্সে তো এখন বন্ধুত্ব চলছে!'

'হুঁ—একেবারে গলাগলি ভাব। কিন্তু ওরা আজ পর্য্যন্ত কখনও পরস্পরকে বিশ্বাস করে নি এবং যত দিন চন্দ্রসূর্য্য থাকবে তত দিন করবে না। ওরা শুধু দুটো আলাদা জাত নয়, মানব-সভ্যতার দুটো সম্পূর্ণ বিপরীত আদর্শের প্রতীক। কিন্তু সে যাক—' বলিয়া আবার গল্প আরম্ভ করিলেন।

'যতক্ষণ নদী পার হলুন, সিপাহীরা বন্দুক উঁচিয়ে রইল। বুঝলাম, দুটি মাত্র পথ আছে—হয় পরপার, নয় পরলোক। তৃতীয় পন্থা নেই।

'পরপারেই গিয়ে নামলুম। তার পর বন্দুক আর খাবারের হ্যাভারস্যাক্ কাঁধে ফেলে শ্যামদেশের লোকালয়ের সন্ধানে রওনা হয়ে পড়া গেল।

'প্রায় নদীর কিনারা থেকেই পাহাড় আরম্ভ হয়েছে। আনাম-রাজ্য এবং মেকং নদী পিছনে রেখে চড়াই উঠতে আরম্ভ করলুম। পাহাড়ের পথ বন্ধুর দুর্লঙ্ঘ্য হয়ে উঠতে লাগল। কিন্তু আমরা পথশ্রমে অভ্যস্ত হয়ে পড়েছিলুন; এই পার্ব্বত্য ভূমি যত শীঘ্র সম্ভব পার হবার জন্যে সজোরে পা চালিয়ে দিলুম।

'দুপুরবেলা নাগাদ এমন এক জায়গায় এসে পৌঁছলুম যেখান থেকে চারি দিকে অগণ্য নীরস পাহাড় ছাড়া আর কিছুই দেখা যায় না—গাছপালা পর্য্যন্ত নেই, কেবল পাথর আর পাথর।

'বিলক্ষণ ক্ষিদে পেয়েছিল। খাবারের ঝুলি নামিয়ে দু'জনে খেতে বসলুম। ঝুলি খুলে দেখি, তাজা খাবার কিছু নেই, কেবল কতকগুলা

টিনের কৌটা। যাগোক, যে-অবস্থায় পড়েছি তাতে টিনে-বন্ধ চালানি খাবারই বা ক'জন পায় ?

'কিন্তু টিনের লেবেল দেখে চক্ষুস্থির হয়ে গেল—Corned beef—গো-মাংস! পরস্পর মুখের দিকে তাকালুম। জঙ-বাহাদুর খাঁটি হিন্দু, কিছুক্ষণ মূর্ত্তির মত স্থির হয়ে ব'সে রইল, তার পর একটা নিঃশ্বাস ফেলে উঠে দাঁড়াল।

'কোনও কথা হ'ল না, দু'জনে আবার চলতে আরম্ভ করলুম। অখাদ্য টিনগুলা পিছনে প'ড়ে রইল।

'তার পর আমাদের যে দুর্গতির অভিযান আরম্ভ হ'ল তার বিস্তৃত বর্ণনা দিয়ে আপনাকে দুঃখ দেব না। আকাশে একটা পাখী নেই, মাটিতে অন্য জন্তু তো দূরের কথা, একটা গিরগিটি পর্য্যন্ত দেখতে পেলুম না। তৃষ্ণায় টাকরা শুকিয়ে গেল কিন্তু জল নেই।

'প্রথম দিনটা এক দানা খাদ্য বা এক ফোঁটা জল পেটে গেল না। রাত্রি কাটালুম খোলা আকাশের নীচে কম্বল মুড়ি দিয়ে। দ্বিতীয় দিন বেলা তিন প্রহরে একটা জন্তু দেখতে পেলুম, কিন্তু এত দূরে যে, সেটা কি জন্তু তা চেনা গেল না। কিন্তু আমাদের অবস্থা তখন এমন যে, মা ভগবতী ছাড়া কিছুতেই আপত্তি নেই। প্রায় তিন-শ গজ দূর থেকে তার উপর গুলি চালালুম—কিন্তু লাগল না। মোট পাঁচটি কার্ত্তুজ ছিল, একটি গেল।

'সেদিন সন্ধ্যার সময় জল পেলুম। একটা পাথরের ফাটল দিয়ে ফোঁটা ফোঁটা জল চুইয়ে পড়ছে, আধ ঘণ্টায় এক গণ্ডুষ জল ধরা যায়। জঙ-বাহাদুরের মুখ ঝামার মত কালো হয়ে গিয়েছিল; আমার মুখও যে অনুরূপ বর্ণ ধারণ করেছিল তাতে সন্দেহ ছিল না। শরীরের রক্ত

তরল বস্তুর অভাবে গাঢ় হয়ে আসছিল; সেদিন জল না পেলে বোধ হয় বাঁচতুম না।

'কিন্তু তবু শুধু জল খেয়ে বেঁচে থাকা যায় না। শরীর দুর্ব্বল হয়ে পড়েছিল, মাথাও বোধ হয় আর ধাতস্থ ছিল না। তৃতীয় দিনের ঘটনাগুলা একটানা দুঃস্বপ্নের মত মনে আছে। একটা লালচে রঙের খরগোশ দেখতে পেয়ে তারই পিছনে তাড়া করেছিলুম—দিগ্বিদিক্ জ্ঞান ছিল না। খরগোশটা আমাদের সঙ্গে যেন খেলা করছিল; একেবারে পালিয়েও যাচ্ছিল না, আবার বন্দুকের পাল্লার মধ্যেও ধরা দিচ্ছিল না। তার পিছনে দুটো কার্ত্তুজ খরচ করলুম; কিন্তু চোখের দৃষ্টি ঝাপসা হয়ে এসেছে, হাতও কাঁপছে, খরগোশটা মারতে পারলুম না।

'সন্ধ্যেবেলা একটা লম্বা বাঁধের মত পাহাড়ের পিঠের উপর উঠে খরগোশ মিলিয়ে গেল। দেহে তখন আর শক্তি নেই, বন্দুকটা অসহ্য ভারি বোধ হচ্ছে; তবু আমরাও সেখানে উঠলুম। বুদ্ধির দ্বারা পরিচালিত হয়ে তখন চলছি না, একটা অন্ধ আবেগের ঝোঁকেই খরগোশের পশ্চাদ্ধাবন করেছি। পাহাড়ের উপর উঠে দাঁড়াতেই মাথাটা ঘুরে গেল, একটা সবুজ রঙের আলো চোখের সামনে ঝিলিক্ মেরে উঠ্ল; তার পর সব অন্ধকার হয়ে গেল।

'যখন মূর্চ্ছা ভাঙল তখন রোদ উঠেছে। জঙ-বাহাদুর তখনও আমার পাশে অজ্ঞান হয়ে পড়ে আছে। আর—আর সামনেই ঠিক পাহাড়ের কোলে যত দূর দৃষ্টি যায় একটি সবুজ ঘাসে-ভরা উপত্যকা। তার বুক চিরে জরির ফিতের মত একটি সরু পার্ব্বত্য নদী বয়ে গেছে।

'কিছুক্ষণ পরে জঙ-বাহাদুরের জ্ঞান হ'ল। তখন দু'জনে দু'জনকে অবলম্বন ক'রে টলতে টলতে পাহাড় থেকে নেমে সেই নদীর ধারে গিয়ে উপস্থিত হলুম।

'তৃষ্ণা নিবারণ হ'ল। আকণ্ঠ জল খেয়ে ঘাসের ওপর অনেকক্ষণ পড়ে রইলুম। আপনি এখনি চায়ের সঙ্গে অমৃতের তুলনা করছিলেন ; আমরা সেদিন যে-জল খেয়েছিলুম, অমৃতও বোধ করি তার কাছে বিস্বাদ।

'কিন্তু সে যাক—তৃষ্ণানিবারণের সঙ্গে সঙ্গে ক্ষুধার ভাবনা এসে জুটেছিল। তাকে মেটাই কি দিয়ে ?

'আমাদের উপত্যকার চারিদিকে তাকালুম, কিন্তু কোথাও একটি প্রাণী নেই। এখানে-ওখানে কয়েকটা গাছ যেন দলবদ্ধ হয়ে জন্মেছে, হয়ত কোন গাছে ফল ফলেছে এই আশায় উঠে বললুম—'জঙ-বাহাদুর, চল দেখি, যদি গাছে কিছু পাই।'

'গাছে কিন্তু ফল-ফলবার সময় নয়। একটা কুলের মত কাঁটাওয়ালা গাছে ছয়টি ছোট ছোট কাঁচা ফল পেলুম। তৎক্ষণাৎ দু'জনে ভাগাভাগি ক'রে উদরসাৎ করলুম। দারুণ টক্—কিন্তু তবু খাদ্য তো!

'আরও ফলের সন্ধানে অন্য একটা ঝোপের দিকে চলেছি, জঙ-বাহাদুর পাশের দিকে আঙুল দেখিয়ে চীৎকার ক'রে উঠল,—'ঐ —ঐ দেখুন!'

'ঘাড় ফিরিয়ে দেখি—আশ্চর্য্য দৃশ্য! সাদা ধবধবে একপাল হরিণ নির্ভয়ে মন্থর-পদে নদীর দিকে চলেছে। সকলের আগে একটা শৃঙ্গধর মদ্দা হরিণ, তার পিছনে গুটি আট-দশ হরিণী। আমাদের কাছ থেকে প্রায় এক-শ গজ দূরে তারা যাচ্ছে।

'কিন্তু এ দৃশ্য দেখলুম মুহূর্ত্ত কালের জন্যে। জঙ-বাহাদুরের চীৎকার বোধ হয় তাদের কাণে গিয়েছিল—তারা একসঙ্গে ঘাড় ফিরিয়ে আমাদের দিকে চাইলে। তার পর এক অদ্ভুত ব্যাপার হ'ল। হরিণগুলা দেখতে দেখতে আমাদের চোখের সামনে হাওয়ায় মিলিয়ে গেল।

'হাঁ ক'রে দাঁড়িয়ে রইলুম ; তার পর চোখ রগড়ে আবার দেখলুম। কিছু নেই—রৌদ্রোজ্জ্বল উপত্যকা একেবারে শূন্য।

'ভয় হ'ল। এ কি ভৌতিক উপত্যকা? না আমরাই ক্ষুধার মত্ততায় কাল্পনিক জীবজন্তু দেখতে আরম্ভ করেছি? মরুভূমিতে শুনেছি ক্ষুধা-তৃষ্ণায় উন্মাদ পান্থ মৃত্যুর আগে এমনি মায়ামূর্ত্তি দেখে থাকে। তবে কি আমাদেরও মৃত্যু আসন্ন!

'জঙ-বাহাদুরের দিকে চেয়ে দেখলুম, তার চোখ দুটো পাগলের মত বিস্ফারিত। সে ত্রাস-কম্পিত স্বরে ব'লে উঠল—'এ আমরা কোথায় এসেছি!'—তার ঘাড়ের রোঁয়া খাড়া হয়ে উঠল।

'দু'জনে একসঙ্গে ভয়ে দিশাহারা হ'লে চলবে না। আমি জঙ-বাহাদুরকে সাহস দিয়ে বোঝাবার চেষ্টা করলুম—কিন্তু বোঝাব কি? নিজেরই তখন ধাত ছেড়ে আসছে!

'একটা ঘন ঝোপের মধ্যে গিয়ে বসলুম। খাবার খোঁজবার উদ্যমও আর ছিল না ; অবসন্ন ভাবে নদীর দিকে তাকিয়ে রইলুম।

'আধ ঘণ্টা এই ভাবে কেটে যাবার পর হঠাৎ একটা শব্দ শুনে চমকে উঠলুম ; ঠিক মনে হ'ল একপাল হরিণ ক্ষুরের শব্দ ক'রে আমাদের পাশ দিয়ে দ্রুত ছুটে চলে গেল। পরক্ষণেই পিছন দিকে ক্ষুধার্ত্ত নেকড়ে বাঘের চীৎকার যেন বাতাসকে চিরে ছিন্নভিন্ন ক'রে দিলে। ফিরে দেখি, প্রায় পঞ্চাশ গজ দূরে প্রকাণ্ড দুটো ধূসর রঙের নেকড়ে পাশাপাশি দাঁড়িয়ে আছে। কিছুক্ষণ নিশ্চল ভাবে দাঁড়িয়ে থেকে তারা আর একবার চীৎকার ক'রে উঠল—শিকার ফস্কে যাওয়ার ব্যর্থ গর্জ্জন। তার পর অনিচ্ছাভরে বিপরীত মুখে চ'লে গেল।

'অনেক দূর পর্য্যন্ত তাদের দেখতে পেলুম। এবার নূতন রকমের ধোঁকা লাগল। তাই তো! নেকড়ে দুটো তো মিলিয়ে গেল না!

তবে তো আমাদের চোখের ভ্রান্তি নয়! অথচ হরিণগুলা অমন কর্পূরের মত উবে গেল কেন? আর, এখনই যে ক্ষুরের আওয়াজ শুনতে পেলুম সেটাই বা কি?

'ক্রমে বেলা দুপুর হ'ল। শরীর নেতিয়ে পড়ছে, মাথা ঝিমঝিম করছে। উপত্যকায় পৌছনোর প্রথম উত্তেজনা কেটে গিয়ে তিন দিনের অনশন আর ক্লান্তি দেহকে আক্রমণ করেছে। হয়ত এই ভাবে নিস্তেজ হ'তে হ'তে ক্রমে তৈলহীন প্রদীপের মত নিবে যাব।

'নিবে যেতুমও, যদি না এই সময় একটি পরম বিস্ময়কর ইন্দ্রজাল আমাদের চৈতন্যকে নাড়া দিয়ে জাগিয়ে তুলত। অসাড় ভাবে নদীর দিকেই তাকিয়ে ছিলুম, সূর্য্য পশ্চিম দিকে ঢলে পড়েছিল। এই সময় দেখলুম নদীর কিনারায় যেন অস্পষ্ট ভাবে কি নড়ছে। গ্রীষ্মের দুপুরে তপ্ত বালির চড়ার ওপর যেমন বাষ্পের ছায়াকুণ্ডলী উঠতে থাকে, অনেকটা সেই রকম। ক্রমে সেগুলো যেন আরও স্থূল আকার ধারণ করলে। তার পর ধীরে ধীরে একদল সাদা হরিণ আমাদের চোখের সামনে মূর্ত্তি পরিগ্রহ ক'রে দাঁড়াল।

'মুগ্ধ অবিশ্বাস ভরে চেয়ে রইলুম। এও কি সম্ভব? এরা কি সত্যিই শরীর-ধারী? তাদের দেখে অবিশ্বাস করবার উপায় নেই; সাদা রোমশ গায়ে সূর্য্যের আলো পিছলে পড়ছে। নিশ্চিন্ত অসঙ্কোচে তারা নদীতে মুখ ডুবিয়ে জল খাচ্ছে, নিজেদের মধ্যে ঠেলাঠেলি ক'রে খেলা করছে,—কেউ বা নদীর ধারের কচি ঘাস ছিঁড়ে তৃপ্তি ভরে চিবচ্ছে।

'জঙ-বাহাদুর কখন রাইফেল তুলে নিয়েছিল তা জানতে পারিনি, এত তন্ময় হয়ে দেখছিলুম। হঠাৎ কাণের পাশে গুলির আওয়াজ শুনে লাফিয়ে উঠলুম; দেখি জঙ-বাহাদুরের হাতে রাইফেলের নল কম্পাসের

কাঁটার মত দুলছে। সে রাইফেল ফেলে দিয়ে বললে,—'পারলাম না, ওরা মায়াবী।'

'হরিণের দল তখন আবার অদৃশ্য হয়ে গেছে।

'এতক্ষণে এই অদ্ভুত হরিণের রহস্য যেন কতক বুঝতে পারলুম। ওরা অশরীরী নয়, সাধারণ জীবের মত ওদেরও দেহ আছে, কিন্তু কোনও কারণে ভয় পেলেই ওরা অদৃশ্য হয়ে যায়। খানিকক্ষণ আগে ওদের নেকড়ে তাড়া করেছিল, তখন ওদেরই অদৃশ্য পদধ্বনি আমরা শুনেছিলুম। প্রকৃতির বিধান বিচিত্র! এই পাহাড়ে-ঘেরা ছোট উপত্যকাটিতে ওরা অনাদি কাল থেকে আছে; সঙ্গে সঙ্গে হিংস্র জন্তুরাও আছে। তাদের আক্রমণ থেকে আত্মরক্ষার আর কোনও অস্ত্র ওদের নেই, তাই শত্রু দেখলেই ওরা অদৃশ্য হয়ে যায়।'

বক্তা আবার থামিলেন। সেই গূঢ়ার্থ হাসি আবার তাঁহার মুখে খেলিয়া গেল।

আমি মোহাচ্ছন্নের মত শুনিতেছিলাম। অলৌকিক রূপকথাকে বাস্তব আবহাওয়ার মাঝখানে স্থাপন করিলে যেমন শুনিতে হয়, গল্পটা সেইরূপ মনে হইতেছিল; বলিলাম,—'কিন্তু এ কি সম্ভব? অর্থাৎ বিজ্ঞানের দিক্ দিয়ে অপ্রাকৃত নয় কি?'

তিনি বলিলেন,—'দেখুন, বিজ্ঞান এখনও সৃষ্টি-সমুদ্রের কিনারায় ঘুরে বেড়াচ্ছে, তীরের উপলখণ্ড কুড়িয়ে ঝুলি ভরছে—সমুদ্রে ডুব দিতে পারেনি। তা ছাড়া, অপ্রাকৃতই বা কি ক'রে বলি? ক্যামিলিয়ন নামে একটা জন্তু আছে, সে ইচ্ছামত নিজের দেহের রং বদলাতে পারে। প্রকৃতি আত্মরক্ষার জন্য তাকে এই ক্ষমতা দিয়েছেন। বেশী দূর যাবার দরকার নেই, আজ যে আপনি হারিয়াল মেরেছেন তাদের কথাই ধরুন না। হারিয়াল একবার গাছে বসলে আর তাদের দেখতে পান কি?'

বলিলাম,—'তা পাই না বটে। গাছের পাতার সঙ্গে তাদের গায়ের রং মিশে যায়।'

তিনি বলিলেন,—'তবেই দেখুন, সেও তো এক রকম অদৃশ্য হয়ে যাওয়া। এই হরিণের অদৃশ্য হওয়া বড়জোর তার চেয়ে এক ধাপ উঁচুতে।'

'তার পর বলুন।'

ব্যাপারটা মোটামুটি রকম বুঝে নিয়ে জঙ-বাহাদুরকে বললুম,—'ভয় নেই জঙ-বাহাদুর, ওরা মায়াবী নয়! বরং আমাদের বেঁচে থাকবার একমাত্র উপায়।

'একটি মাত্র কার্ত্তুজ তখন অবশিষ্ট আছে—এই নিরুদ্দেশ যাত্রাপথের শেষ পাথেয়। এটি যদি ফস্কায় তাহ'লে অনশনে মৃত্যু কিছুতেই ঠেকিয়ে রাখা যাবে না।

'টোটা রাইফেলে পূরে ঝোপের মধ্যে লুকিয়ে ব'সে রইলুম—হয়ত তারা আবার এখানে আসবে জল খেতে। কিন্তু যদি না আসে? দু'বার এইখানেই ভয় পেয়েছে—না আসতেও পারে।

'দিন ক্রমে ফুরিয়ে এল; সূর্য্য পাহাড়ের আড়ালে ঢাকা প'ড়ে গেল। জঙ-বাহাদুর কেমন যেন নিঝুম তন্দ্রাচ্ছন্ন হয়ে ব'সে আছে; আমি প্রাণপণ শক্তিতে নিরাশা আর অবসাদকে দূরে ঠেলে রেখে প্রতীক্ষা করছি।

'নদীর জলের ঝক্‌ঝকে রূপালী রং মলিন হয়ে এল, কিন্তু হরিণের দেখা নেই। নিরাশাকে আর ঠেকিয়ে রাখতে পারছি না। তারা সত্যিই পালিয়েছে, আর আসবে না।

'কিন্তু প্রকৃতির বিধানে একটা সামঞ্জস্য আছে,—এমার্সন যাকে law of compensation বলেছেন। এক দিক দিয়ে প্রকৃতি যদি কিছু কম দিয়ে ফেলেন, অন্য দিক দিয়ে অমনি তা পূরণ ক'রে দেন। এই

হরিণগুলোকে তিনি বুদ্ধি কম দিয়েছেন বলেই বোধ হয় এমন অপরূপ আত্মরক্ষার উপায় ক্ষতিপূরণ-স্বরূপ দান করেছেন। অন্ধকার হ'তে আর দেরি নেই এমন সময় তারা আবার ঠিক সেই জায়গায় এসে আবির্ভূত হ'ল।

'তাদের দেখে আমার বুক ভীষণ ভাবে ধড়াস ধড়াস করতে লাগল। তারা আগের মতই দলবদ্ধ হয়ে এসেছে—তেমনই স্বচ্ছন্দ মনে ঘাস খাচ্ছে—খেলা করছে। আমি রাইফেলটা তুলে নিলাম। পাল্লা বড়জোর পঁচাত্তর গজ, রাইফেলের পক্ষে কিছুই নয; তবু হাত কাঁপছে, কিছুতেই ভুলতে পারছি না এই শেষ কার্তুজ—

'নিজের রাইফেলের আওয়াজে নিজেই চমকে উঠলুম। একটা হরিণ খাড়া উঁচু দিকে লাফিয়ে উঠল—তার পর আবার সমস্ত দল ছায়াবাজির মত মিলিয়ে গেল।

'শেষ কার্তুজও ব্যর্থ হ'ল! পক্ষাঘাতগ্রস্ত অসাড় মন নিয়ে কিছুক্ষণ ব'সে রইলুম। তার পর আস্তে আস্তে চেতনা ফিরে এল। মনে হ'ল যেখানে হরিণগুলো দাঁড়িয়ে ছিল সেখানে একগুচ্ছ লম্বা ঘাস আপনা-আপনি নড়ছে।

'কি হ'ল! তবে কি—? ধুঁকতে ধুঁকতে দু'জনে সেখানে গেলুম।

'বাতাস বইছে না, কিন্তু তবু ঘাসগুলো নড়ছে—যেন কোন অদৃশ্য শক্তি তাদের নড়াচ্ছে। ক্রমে ঘাসের আন্দোলন কমে এল। তার পর ছায়ার মত আমাদের চোখের সামনে ভেসে উঠল—চারিটি হরিণের ক্ষুর।

'মরেছে! মরেছে!'—জঙ-বাহাদুর ভাঙা গলায় চীৎকার ক'রে উঠল। আমি তখন পাগলের মত ঘাসের উপর নৃত্য সুরু ক'রে দিয়েছি। একটা নিরীহ ভীরু প্রাণীকে হত্যা ক'রে এমন উৎকট আনন্দ কখনও অনুভব করিনি।

'পনর মিনিটের মধ্যে মৃত হরিণের দেহটি পরিপূর্ণ দেখা গেল। মৃত্যু এসে তার প্রকৃত স্বরূপ আমাদের চোখের সামনে প্রকট ক'রে দিলে।...

'তারই চামড়ার উপর আপনি আজ ব'সে আছেন।'

তাঁহার গল্প হঠাৎ শেষ হইয়া গেল।

আমি বলিলাম,—'তার পর?'

তিনি বলিলেন,—'তার পর আর কি—শূন্য মাংস খেয়ে প্রাণ বাঁচালুম। সাত দিন পরে সেই উপত্যকার গণ্ডী পার হয়ে লোকালয়ে পৌঁছলাম। তার পর দু'মাস একাদিক্রমে হেঁটে এক দিন ব্যাঙ্কক শহরে পদার্পণ করা গেল। সেখান থেকে জঙ-বাহাদুর চীনের জাহাজে চড়ল; আর আমি—; মাংসটা বোধ হয় তৈরি হ'য়ে গেছে।'

৪

আহার শেষ করিয়া যখন এই ভাঙা বাড়ী হইতে বাহির হইলাম তখন রাত্রি দশটা বাজিয়া গিয়াছে।

বন্ধু আমার সঙ্গে চলিলেন। টর্চ্চ জ্বালিলেন না, অন্ধকারে আমার বাইকের একটা হাতল ধরিয়া পথ দেখাইয়া লইয়া চলিলেন।

প্রায় দশ মিনিট নীরবে চলিয়াছি। কোন্ দিকে চলিয়াছি তাহার ঠিকানা নাই; মনে হইতেছে যে-পথে আসিয়াছিলাম সে পথে ফিরিতেছি না।

হঠাৎ বন্ধু বলিলেন,—'আজ সন্ধ্যাটা আমার বড় ভাল কাটল।'

আমি বলিলাম,—'আপনার—না আমার?'

'আমার। মাসখানেকের মধ্যে মন খুলে কথা কইবার সুযোগ পাইনি।'

আরও পনর মিনিট নিঃশব্দে চলিলাম। তার ’পর তিনি আমার হাতে টর্চ্চ দিয়া বলিলেন,—‘পাকা রাস্তায় পৌঁছে গেছেন, এখান থেকে সহজেই বাড়ী ফিরতে পারবেন। এবার বিদায়। আর বোধ হয় আমাদের দেখা হবে না।’

আমি বলিলাম,—‘সে কি! আমি আবার আসব। অন্ততঃ আপনার টর্চ্চটা ফেরত দিতে হবে তো।’

‘আসার দরকার নেই। এলেও আমার আস্তানা খুঁজে পাবেন না। টর্চ্চ আপনার কাছেই থাক—একটা সন্ধ্যার স্মৃতিচিহ্ন-স্বরূপ। আমি দু’চার দিনের মধ্যেই চ’লে যাব।’

‘কোথায় যাবেন?’

তিনি একটু চুপ করিয়া থাকিয়া বলিলেন,—‘তা জানি না। হয়ত আবার শ্যামদেশে যাব। এবার একটা জীবন্ত হরিণ ধ’রে আনবার চেষ্টা করব—কি বলেন?’

‘বেশ তো। কিন্তু—আর আমাদের দেখা হবে না?’

‘সম্ভব নয়। আচ্ছা—বিদায়।’

‘বিদায়। দুর্দ্দিনের বন্ধু—নমস্কার।’

কিছুক্ষণ অন্ধকারে দাঁড়াইয়া থাকিয়া টর্চ্চ জ্বালিলাম—দেখিলাম, তিনি নিঃশব্দে চলিয়া গিয়াছেন।

* * * *

কিন্তু তাঁহার ভবিষ্যদ্বাণী সফল হইল না, আর একবার দেখা হইল। দিন-সাতেক পরে একদিন রাত্রি সাতটার ট্রেনে আমার এক আত্মীয়কে তুলিয়া দিতে ষ্টেশনে গিয়াছি—অকস্মাৎ তাঁহার সঙ্গে মুখোমুখি হইয়া গেল।

‘একি! আপনি!’

তাঁহার মাথায় একটা কান-ঢাকা টুপী ; গায়ে সেই সোয়েটার ও লুঙ্গি। একটু হাসিয়া বলিলেন,—'যাচ্ছি।'

এই সময় ঘণ্টা বাজিল। ষ্টেশনে ভীড় ছিল ; এক জন তৃতীয় শ্রেণীর যাত্রী প্রকাণ্ড পোঁটলাসুদ্ধ পিছন হইতে আমাকে ধাক্কা মারিল। তাল সামলাইয়া ফিরিয়া দেখি—বন্ধু নাই।

বিস্মিতভাবে এদিক-ওদিক তাকাইতেছি—দেখি আমাদের শশাঙ্ক-বাবু আসিতেছেন। পুলিসের ডি-এস্-পি হইলেও লোকটি মিশুক। পরিচয় ছিল, এড়াইতে পারিলাম না ; জিজ্ঞাসা করিলাম,—'কি খবর ? আপনি কোথায় চলেছেন ?'

'যাব না কোথাও। ষ্টেশনে বেড়াতে এসেছি।'—বলিয়া মৃদু হাস্যে তিনি অন্য দিকে চলিয়া গেলেন।

গাড়ী ছাড়িবার সময় হইয়া গিয়াছিল। তবু বন্ধুকে চারিদিকে খুঁজিলাম ; কিন্তু এই দুই মিনিটের মধ্যে তিনি তাঁহার মায়ামৃগের মতই এমন অদৃশ্য হইয়াছিলেন যে, আর তাঁহাকে খুঁজিয়া পাইলাম না।

তার পর হইতে এই এক বৎসরের মধ্যে তাঁহাকে দেখি নাই ; আর কখনও দেখিব কিনা জানি না।

* * * *

গল্প-সাহিত্যের আইন-কানুন অনুসারে এ কাহিনী বোধ হয় বহুপূর্ব্বেই শেষ হইয়া যাওয়া উচিত ছিল। বস্তুতঃ মায়া-হরিণের কাহিনী লিপিবদ্ধ করিতে বসিয়া দেখিতেছি, 'ধান ভানিতে শিবের গীতই' বেশী গাহিয়াছি ; গল্পের চেয়ে গল্পের বক্তার কথাই বেশী বলিয়াছি। আমি প্রথিতযশা কথা-শিল্পী নই, এইটুকুই যা রক্ষা, নহিলে লজ্জা রাখিবার আর স্থান থাকিত না।

যা হোক, আইন-ভঙ্গ যখন হইয়াই গিয়াছে তখন আর একটু বলিব।

এই কাহিনী লেখা সমাপ্ত করিবার পর একটি চিঠি পাইয়াছি, সেই চিঠিখানি উপসংহার-স্বরূপ এই সঙ্গে যোগ করিয়া দিব।

প্রীতিনিলয়েষু,

আমাকে বোধ হয় ভোলেন নাই। শ্যামদেশে গিয়াছিলাম, কিন্তু সে-হরিণ ধরিয়া আনিতে পারি নাই। বন্দী-দশায় উহারা বাঁচে না—না খাইয়া মরিয়া যায়।

ইতি—

শ্রীপ্রমথেশ রুদ্র

চিঠিতে তারিখ বা ঠিকানা নাই। পোষ্ট-অফিসের মোহরও এমন অস্পষ্ট যে কিছু পড়া যায় না।

২৮ পৌষ ১৩৪৩

# সন্ধি-বিগ্রহ

ঘোড়্‌সোয়ারের মত মোটা ডালের দু'পাশে পা ঝুলাইযা বসিয়া নিতাইবাবু গভীর ভাবে চিন্তা কবিতেছিলেন। ঝোঁকের মাথায় যা-হোক একটা কিছু কবিয়া ফেলিবাব বয়স আব তাঁহাব নাই ; প্রবীণ সেনাপতির মত সব দিক দেখিয়া-শুনিযা অগ্রপশ্চাৎ বিবেচনা করিযা কাজ করিতে হইবে। বিশেষতঃ আজ ব্যাপারটা সত্যই অতিশয ঘোরালো হইয়া উঠিয়াছে।

বহু নিম্নে বৃদ্ধ বটগাছের নিশ্ছিদ্র ছায়া মদের চারি পাশের স্থানটিকে অন্ধকার করিয়া রাখিযাছে, গাছেব ঝুরিগুলা সারি সাবি দড়িব মত ঝুলিতেছে। বেলা মধ্যাহ্ন। নিতাইবাবু উদবেব মধ্যে বৃশ্চিক দংশনের মত একটা জ্বালা অনুভব করিলেন, বুঝিলেন তাঁহার ক্ষুধার উদ্রেক হইয়াছে। তিনি কামিজের পকেট দু'টা আর একবার ভাল করিয়া অনুসন্ধান কবিলেন, কিন্তু কিছুই পাইলেন না। তুঁত ফল ও পেয়ারা যে ক'টা পকেটে ছিল তাহা বহু পূর্ব্বেই নিঃশেষ হইয়া গিয়াছে। চিন্তিত ভাবে নিতাইবাবু উপরের দিকে চোখ তুলিয়া চাহিলেন। এতক্ষণ একটা একটানা গুঞ্জন ধ্বনি তাঁহাব কর্ণে আসিতেছিল, কিন্তু মানসিক দুশ্চিন্তা হেতু তাহাব কারণ তদারক করা হয় নাই। এখন দেখিলেন, তাঁহার মাথার প্রায দশ-বার হাত উর্দ্ধে একটা মোটা ডাল হইতে প্রকাণ্ড অর্দ্ধচন্দ্রাকৃতি মৌমাছির চাক ঝুলিয়া আছে। নিতাই-বাবু তাঁহার ক্ষুধার জ্বালা ও বর্ত্তমান সমস্যা ভুলিয়া কৌতূহলী ভাবে কিছুক্ষণ মৌমাছিপূর্ণ চাকটার দিকে চাহিয়া রহিলেন ; তার পর অতি

সন্তর্পণে দুটা ডাল নামিয়া বসিলেন। মৌচাকের সান্নিধ্য যে নিরাপদ নয় নিতাইবাবু তাহা প্রত্যক্ষ অভিজ্ঞতার দ্বারা ভালরূপ জ্ঞাত ছিলেন।

অতঃপর শাখারূঢ় নিতাইবাবু আবার গালে হাত দিয়া ভাবিতে লাগিলেন। বটগাছের পাশ দিয়া পাকা রাস্তা গিয়াছে, রাস্তার অপর পারে ঠিক বটগাছের সম্মুখেই প্রকাণ্ড হাতা-যুক্ত বাড়ীর লোহার ফটক, ফটকের পাশে দরোযানের দেউড়ি। নিতাইবাবু যেখানে গাছের উচ্চশাখায় বসিয়া আছেন সেখান হইতে বাড়ীখানা ও তাহার চতুষ্পার্শ্বের পাঁচিলঘেরা ভূভাগ পরিষ্কার দেখা যায়। এমন কি বাড়ী হইতে উঁচু গলায় কথা কহিলে শোনা পর্য্যন্ত যায়। বাড়ীর মধ্যে কাহারা যাতায়াত করিতেছে তাহা পর্য্যবেক্ষণ করিবারও কোন অসুবিধা নাই।

কিন্তু প্রধান অসুবিধা—নিতাইবাবুর পক্ষে—এই বাড়ীতে প্রবেশ করা। প্রথমতঃ সদরে দরোয়ান আছে, সুতরাং সেদিক দিয়া প্রবেশ করা চলিবে না। পিছনের দেওযাল ডিঙাইয়া বাগানে ঢোকা যাইতে পারে, কিন্তু তাব পর? বাড়ীর ভিতর মাথা গলাইবার উপায় কি? সেখানে বিন্দি আছে, দেখিলেই ধরাইয়া দিবে, দয়ামায়া করিবে না। তা ছাড়া নিতাইবাবুব খুড়োমহাশয় স্বয়ং একটা চাবুক হাতে লইয়া বাড়ীময় ঘুরিয়া বেড়াইতেছেন এবং মাঝে মাঝে গর্জ্জন ছাড়িতেছেন। তাঁহার চক্ষুকে ফাঁকি দেওয়া সহজ হইবে না। অবশ্য, কোন রকমে একবার ঠাকুরমার কাছে গিয়া পৌছিতে পারিলে—

কিন্তু একটা কথা এথনো বলা হয় নাই—নিতাইবাবুর বয়ঃক্রম পূর্ণ নয় বৎসর।

অদ্য প্রাতঃকালে তিনি একটি গুরুতর দুষ্কার্য্য করিয়া বাড়ী হইতে প্রস্থান করিয়াছিলেন। কাল সন্ধ্যাবেলা জ্যেষ্ঠা ভগিনী একাদশ-বর্ষীয়া বিন্দুর সহিত তাঁহার ঝগড়া হইয়াছিল। ফলে, চিরকাল যাহা

হইয়া আসিয়াছে,' বিন্দি কাকা ও বাবাকে নালিশ মানিয়া মোকদ্দমা জিতিয়া গেল। :ক্রুদ্ধ নিতাইবাবু তখন চুপ করিয়া রহিলেন, কিন্তু আজ সকালে শয্যা হইতে উঠিয়াই সে-পরাজয়ের ভাষণ প্রতিশোধ লইলেন। নিতাইবাবু বিন্দির সহিত এক শয্যায় শয়ন করিতেন। প্রভাতে বিন্দি ঘুম ভাঙিয়া দেখিল তাহার মাথায় খোঁপা নাই। বিহ্বলভাবে এদিক-ওদিক চাহিতে দৃষ্টি পড়িল খোঁপাটি অবিকৃত অবস্থায় সম্মুখের দেয়ালে ঘুঁটের মত আটকাইয়া রহিয়াছে।

নিতাইবাবু নিজের কার্য্যের ফলাফল জানিবার জন্য আনাচে-কানাচে বেড়াইতেছিলেন, বিন্দির চিল-চীৎকার কর্ণে প্রবেশ করিবা-মাত্র তিনি বুঝিলেন কাজটা ভাল হয় নাই, একটু বাড়াবাড়ি হইয়া গিয়াছে। তিনি নিঃশব্দে গৃহত্যাগ করিলেন।

তারপর পাড়ার এদিক-ওদিক বেড়াইয়া, জনৈক প্রতিবেশীর বাগান হইতে কিছু তুঁত ও পেয়ারা সংগ্রহ করিয়া বেলা দশটা আন্দাজ যখন দেখিলেন যে বাড়ার চাকর-বাকর তাঁহাকে খুঁজিতে বাহির হইয়াছে তখন তিনি গোপনে এই বটগাছের শাখায় আশ্রয় লইয়াছেন এবং নিজে অলক্ষ্যে থাকিয়া প্রতিপক্ষের কার্য্যকলাপ পর্য্যবেক্ষণ করিতেছেন।

কিন্তু বিপদের কথা এই যে, রসদ একেবারে ফুরাইয়া গিয়াছে। খালি পেটে যুদ্ধ কতক্ষণ সম্ভব? নিতাইবাবু কল্পনার চক্ষে দেখিতে পাইলেন এই সময় কি কি খাদ্য বাড়ীতে তৈয়ার হইয়াছে; তাঁহার মুখ লালসার প্রাবল্যে শীর্ণভাব ধারণ করিল। কিন্তু তিনি কোমরের কসি শক্ত করিয়া বাঁধিয়া পা দুলাইতে লাগিলেন। কারণ, কল্পনার চক্ষে ভোজ্য বস্তুর সঙ্গে সঙ্গে আর একটি জিনিষ তিনি দেখিতে পাইয়াছিলেন—সেটি কাকার হাতের লিক্‌লিকে সরু চাবুকটি।

অবশ্য প্রহার বস্তুটি নিতাইবাবুর জীবনে নূতন নয়। সামান্য কিলটা চড়টার কথা ছাড়িয়া দিই, সে তো নিত্য-নৈমিত্তিক ঘটনা, কিন্তু যাহাকে 'সাতচোরের মার' বলে সেইরূপ দুর্জ্জয় প্রহারও তাঁহার ভাগ্যে বিরল নয়—প্রায়ই ঘটিয়া থাকে। বাড়ীর লোকের কেমন একটা অভ্যাস হইয়া গিয়াছে, পাড়ার চতুঃসীমায় কোথাও কোন দুর্ঘটনা ঘটিলেই সকলের সন্দেহ নিতাইবাবুর উপর আসিয়া পড়ে এবং সন্দেহটা যথার্থ কি অলীক তাহা নিরাকরণ হইবার পূর্ব্বেই তাঁহার পৃষ্ঠে ও মস্তকে নানাপ্রকার অপ্রীতিকর বস্তু বর্ষিত হইতে থাকে। এই তো সেদিন, নিতান্ত অকারণেই নিতাইবাবুকে অশেষ লাঞ্ছনা নির্য্যাতন সহ্য করিতে হইয়াছে।

এ ব্যাপারে তাঁহার বিন্দুমাত্র দোষ ছিল না; এমন কি, কেমন করিয়া কি হইল, সে বিষয়ে একটা ধোঁকার ভাব তাঁহার মনে রহিয়া গিয়াছিল। বিন্দু ছাতের উপর খেলাঘর পাতিয়াছিল, সেদিন তাহার খেলাঘরে চড়ুইভাতি ছিল। বিন্দু ব্যস্তসমস্তভাবে রান্নার যোগাড় করিতে করিতে গলার হারছড়া ছাতে ফেলিয়াই নীচে নামিয়া গিয়াছিল। এই সুযোগে নিতাইবাবু নেহাৎ পরিহাসচ্ছলেই হারটা গুড়ের বাটিতে ডুবাইয়া আবার যথাস্থানে রাখিয়া দিয়া প্রস্থান করিয়াছেন। তাঁহার মনে কোন দুরভিসন্ধি ছিল না; কেবল ইহাই উদ্দেশ্য ছিল যে, গুড়ের লোভে হারে পিঁপড়া লাগিবে এবং তারপর বিন্দু যখন না দেখিয়া আবার সেটা গলায় দিবে তখন একটা বিশেষ উল্লেখযোগ্য অভিনয় ঘটিয়া যাইবে।

অভিনয় কিন্তু সম্পূর্ণ বিপরীত রকমের হইল। কিয়ৎকাল পরে বিন্দু চীৎকার করিতে করিতে নামিয়া আসিয়া খবর দিল যে, নিতাই তাহার হার লইয়া পলাইয়াছে! নিতাইবাবুকে ধরিয়া আনা হইল,

কিন্তু তিনি সবেগে মাথা নাড়িয়া অভিযোগ অস্বীকার করিলেন। গুড়-মাখানোর কথাটাও অবস্থাগতিক দেখিয়া চাপিয়া যাইতে হইল। কিন্তু তাঁহার কথা কেহই বিশ্বাস করিল না। কাকা কর্ণে প্যাঁচ দিয়া বলিলেন,—'কোথায় রেখেছিস নিয়ে আয়, তাহ'লে কিছু বল্‌ব না।'

কিন্তু যে-জিনিষের সন্ধান জানা নাই তাহা কি করিয়া আনা যাইতে পারে। নিতাইবাবু হার আনিতে পারিলেন না। কান্নটি চড়ে উঠিল। তথাপি হার বাহির হইল না। তখন কাকা বেত আনিয়া নিতাইবাবুর পৃষ্ঠ ও নিকটবর্ত্তী আর একটা স্থান রক্তবর্ণ করিয়া দিলেন। নিতাইবাবুর মনে হইতে লাগিল যে ইন্দ্রজাল-প্রভাবে যদি একটা সোনার হার তৈয়ার করিয়া আনিয়া দিতে পারিতেন তাহা হইলে দ্বিরুক্তি না করিয়া তাহাই করিতেন। কিন্তু ভোজবিদ্যার পারদর্শিতা না থাকায় তাঁহাকে কেবল পড়িয়া-পড়িয়া মার খাইতে হইল।

কাকা অবশেষে ক্লান্ত হইয়া ছাড়িয়া দিয়া বলিলেন,—'বড় হয়ে এটা দাগী চোর হবে—একেবারে সি ক্লাস! নিয়ে যা আমার সুমুখ থেকে।'

ইহা দশ-বার দিন আগের ঘটনা। তারপর বিন্দু তাঁহাকে অনেক খোসামোদ করিয়াছে, কিন্তু অত মার খাইবার পর যে সকল নষ্টের গোড়া তাহার সহিত এক কথায় সদ্ভাব স্থাপন করা চলে না; নিতাইবাবু গর্ব্বিত ভাবে বিন্দুর সন্ধিব প্রযাস প্রত্যাখ্যান করিয়াছেন এবং হাব সম্বন্ধে একটা গভীর রহস্যময় নীরবতা অবলম্বন করিতেছেন। ইহার কয়েক দিন পরেই সামান্য বিষয় লইয়া কাল রাত্রে আবার বিন্দুর সহিত ঝগড়া বাধিয়া গেল। নিতাইবাবু তাঁহার সঞ্চিত ক্রোধ ও প্রতিহিংসা চরিতার্থ করিয়া কাঁচির সাহায্যে বিন্দুর খোঁপা নির্ম্মূল করিয়া দিলেন।

গাছের ডালে ঠেসান দিয়া বসিয়া পা দুলাইতে দুলাইতে বিন্দুর লুপ্তবেণী মস্তকটির কথা স্মরণ হইতেই নিতাইবাবুর শুষ্ক মুখে একটু

হাসি দেখা দিল। আর যাহাই হোক, বিন্দুকে দস্তুরমত জব্দ করা হইয়াছে, তাহাতে সন্দেহ নাই। এখন অন্ততঃ ছয় মাসের জন্য নিশ্চিন্ত—বিন্দু খোঁপা বাঁধিতে পারিবে না। নাঃ—বেড়া বিনুনিও নয়। খোঁপার জায়গাটায় মাংস বাহির হইয়া গিয়াছে।

কিন্তু এই আনন্দ অধিকক্ষণ স্থায়ী হইল না, জঠরের বৃশ্চিকদংশন উত্তরোত্তব বৃদ্ধি পাইতে লাগিল। নিতাইবাবু ভ্রূ কুঞ্চিত করিয়া চারিদিকে দৃষ্টিপাত করিতে লাগিলেন। একটা কাঠবিড়ালী অনেকক্ষণ হইতে পাশেব একটা ডাল দিয়া ওঠানামা করিতেছিল, চোখে পড়িলেও নিতাইবাবু ভাল করিয়া লক্ষ্য কবেন নাই। কাঠবিড়ালীটা দ্রুতপদে যাতায়াত করিতে করিতে তাঁহার কাছাকাছি আসিয়া থমকিয়া দাঁড়াইয়া পড়িতেছিল, কালো কালো পেঁপের বিচির মত চোখ দিয়া তাঁহাকে নিরীক্ষণ করিয়া কিচিমিচি শব্দে মন্তব্য প্রকাশ করিতে করিতে চলিয়া যাইতেছিল। নিতাইবাবু এখন তাহার গতিবিধি চক্ষু দ্বারা অনুসরণ কবিতে লাগিলেন। তিনি দেখিলেন, কাঠবিড়ালী প্রত্যেক বার নীচে হইতে উপরে আসিবার সময় একটি ছোট্ট ফল মুখে করিয়া আনিতেছে এবং সেটিকে একটি কোটরের মধ্যে রাখিয়া আবাব ফিরিয়া যাইতেছে।

ক্ষুধাব সহিত কৌতূহল যোগ দিয়া নিতাইবাবুকে স্থির থাকিতে দিল না। তিনি ধীরে ধীরে নিজেব শাখা হইতে নামিয়া আসিয়া যে-শাখায় কাঠবিড়ালীর কোটর ছিল সেই শাখায় উঠিতে আরম্ভ করিলেন। তিনি কোটরের কাছাকাছি পৌছিতে না পৌছিতে কাঠবিড়ালী তাঁহাকে দেখিতে পাইয়া উত্তেজিত ভাবে কিচিমিচি করিয়া উঠিল; নিতাইবাবু তবু উঠিতে লাগিলেন। কাঠবিড়ালী তখন বেগতিক দেখিয়া কোটব ছাড়িয়া পলায়ন করিল এবং বহু উর্দ্ধে

একটা সরু ডালে বসিয়া অবিশ্রাম নিতাইবাবুকে গালাগালি দিতে লাগিল।

নিতাইবাবু তাহার সমস্ত তিরস্কার অগ্রাহ্য করিয়া কোটরের সম্মুখে শাখার দুই দিকে পা ঝুলাইয়া বসিলেন, কোটরে উঁকি মারিয়া দেখিলেন অন্ধকার, কিছু দেখিতে পাইলেন না। মারের ভয় ছাড়া অন্য কোনও ভয় নিতাইবাবুর শরীরে ছিল না, তিনি স্বচ্ছন্দে সেই অন্ধকার গর্ত্তের মধ্যে হাত ঢুকাইয়া দিলেন। উপরে কাঠবিড়ালীর চেঁচামেচি ও গালিগালাজ আরও তীব্র হইয়া উঠিল।

কনুই পর্য্যন্ত হাত প্রবিষ্ট করাইয়া দিয়া নিতাইবাবু অনুভব করিলেন যে, তিনি কাঠবিড়ালীর বাসায় পৌঁছিয়াছেন, তুলার মত নরম তুল্‌তুলে একটি স্থান তাঁহার হাতে ঠেকিল। হাতড়াইতে হাতড়াইতে তিনি দেখিলেন, সেই নরম স্থানটিতে কাঠবিড়ালী তাহার রসদ সঞ্চিত করিয়া রাখিয়াছে। তিনি আর দ্বিধা না করিয়া এক খাম্‌চায় যতখানি পারিলেন সেই রসদ বাহির করিয়া আনিলেন।

কাঠবিড়ালী অতিশয় হিসাবী জন্তু। সন্তানসন্ততি এখনও জন্মগ্রহণ করে নাই, বর্ষাকাল আসিতেও অনেক দেরী আছে, ইহারই মধ্যে সে ভবিষ্যতের ভাবনা ভাবিয়া অনাগত দুর্দ্দিনের জন্য সঞ্চয় করিতে আরম্ভ করিয়াছে। নিতাইবাবু কোলের কাপড়ের উপর শুষ্ক ফলগুলি ঢালিয়া একে একে পরীক্ষা করিতে লাগিলেন। বেশীর ভাগই ছোট ছোট শুকনা ডুমুর, করমচা ও আরও কয়েক প্রকারের নামগোত্রহীন জংলী ফল। তাছাড়া কয়েকটা চীনাবাদাম, ছোলা ও কড়াইয়ের দানা পাওয়া গেল। সেগুলি নিতাইবাবু প্রাপ্তিমাত্র উদরসাৎ করিলেন। দু-তিনটা পুরাতন কাঁঠালবিচি ও হরীতকী ছিল, সেগুলি নিতাইবাবু একবার কামড়াইয়া থু থু করিয়া ফেলিয়া দিলেন। অখাদ্য।

কোটর হইতে আর এক খাব্‌লা বাহির করিয়া তিনি ক্ষুধিতভাবে পরীক্ষা করিলেন, কিন্তু আর চীনাবাদাম কিংবা ছোলা পাওয়া গেল না। তাহার পরিবর্ত্তে তিনি একটি হারানো জিনিষ ফিরিয়া পাইলেন। কয়েকদিন পূর্ব্বে তাঁহার একটি কাচের রঙ্‌চঙা মার্ব্বেল হারাইয়া গিয়াছিল, সেটি রহিয়াছে দেখিলেন। নিতাইবাবু সেটি সযত্নে পকেটে পুরিলেন।

কাঠবিড়ালীটা তখনও ঊর্দ্ধে থাকিয়া তর্জ্জনগর্জ্জন ও লাফালাফি করিতেছিল, একটা কাঁটালবিচি তাহার উদ্দেশ্যে ছুঁড়িয়া মারিয়া নিতাই-বাবু বলিলেন,—'চোর কোথাকার।' শব্দভেদী যুদ্ধে ক্রমশঃ অস্ত্রশস্ত্রের আমদানী হইতেছে দেখিয়া কাঠবিড়ালী রণে ভঙ্গ দিয়া পলায়ন করিল।

বিমর্ষভাবে আবার নিতাইবাবু স্বস্থানে ফিরিয়া আসিয়া বসিলেন। অপ্রচুর ইন্ধনে তাঁহার জঠরের অগ্নি আবার দ্বিগুণ বেগে জ্বলিয়া উঠিয়াছিল। তিনি শাখায় হেলান দিয়া ঊর্দ্ধমুখে ভাবিতে লাগিলেন, —এখন আত্মসমর্পণ করিলে মারের মাত্রা কিছু কমিবে কি-না? বেলা দুটা বাজিয়া গিয়াছে, সূর্য্যদেব মাথার উপর হইতে পাশে ঢলিয়া পড়িয়াছেন; গাছের ছায়া বৃক্ষতল ছাড়িয়া সরিতে আরম্ভ করিয়াছে। নিতাইবাবু বিবেচনা করিয়া দেখিলেন, এখন বাড়ী ফিরিলে হয়ত অন্নের উপর দিয়া ফাঁড়াটা কাটিয়া যাইতে পারে। এত বেলা পর্য্যন্ত অভুক্ত থাকার পর মা ও ঠাকুরমা নিশ্চয় তাঁহাকে রক্ষা করিবেন, হয়ত প্রত্যাবর্ত্তনের সংবাদ কাকার কানে না-উঠিতেও পারে। কিন্তু ওদিকে প্রতিহিংসাপরায়ণা বিন্দি আছে—সে ছাড়িবে না, নিশ্চয় কাকাকে খবর দিবে। তখন কি হইবে?

নিতাইবাবু গভীর নিঃশ্বাস মোচন করিলেন। এ অবস্থায় কি করা যায়।

হঠাৎ বাড়ী হইতে উচ্চ কণ্ঠস্বর শুনিয়া নিতাইবাবু ধড়মড় করিয়া উঠিয়া বসিলেন। কান খাড়া করিয়া শুনিলেন দরোয়ান গাড়ীবারান্দার তলায় দাঁড়াইয়া বলিতেছে,—'ক্যঁহি নহি মিলা হুজুর। খোকাবাবু বিলকুল লা-পতা হো গয়ে।'

কাকাকে দেখা গেল না, কিন্তু তাঁহাব ভারী গলার আওয়াজ শোনা গেল,—'ক্যা বেওকুফ্‌কা মাফিক বোল্‌তা হ্যয়। লা-পতা হোকে কাঁহা যায়েঙ্গে ? জরুর কঁহি ছিপে হয়ে হ্যঁয়। মহল্লামে দেখা ?'

'জী হুজুর।'

'যাও, ফির্ আচ্ছি তরহসে খোজো।'

গাছের উপর নিতাইবাবু নিজমনে দাঁত খিঁচাইয়া হাসিলেন। এই দুপুর রৌদ্রে দরোয়ানটা তাঁহাকে মিছামিছি চারিদিক খুঁজিয়া বেড়াইতেছে অথচ তিনি হাতের কাছেই রহিয়াছেন, ভাবিতে বড় মধুব লাগিল। তিনি দেখিলেন, বিষণ্ণ ও বিরক্ত দরোয়ান আবার লাঠি হাতে বাহির হইতেছে।

বাড়ীর ফটক হইতে বাহির হইয়া দরোয়ান নিতাইবাবুব গাছেব ছায়ায় আসিয়া দাঁড়াইল। নাগরা জুতা খুলিযা ভিতরের ধুলা ঝাড়িয়া আবার পরিধান করিল, পাগড়ীর পুচ্ছ দিয়া মুখের ঘাম মুছিল, তারপর অর্দ্ধস্ফুট স্বরে কি বলিতে বলিতে প্রস্থান করিল।

নিতাইবাবুর একবার ইচ্ছা হইল, দরোয়ানের মাথায় একটা কাঁটালবিচি কিংবা ঐ প্রকার কোনো দ্রব্য ফেলিয়া নিজের স্থিতিস্থান প্রকাশ করিয়া দেন। কিন্তু তিনি সে লোভ সংবরণ করিলেন। এত শীঘ্র আত্মপ্রকাশ করিলে চলিবে না। যদিও পেটের মধ্যে নেংটি ইঁদুর সবেগে ডন্ ফেলিতেছে, তথাপি ধৈর্য্য ধারণ করিতে হইবে। এখনও সময় উপস্থিত হয নাই।

দবোয়ান চলিয়া যাইবার কিয়ৎকাল পরে নিতাইবাবু দেখিলেন, ঠাকুরমা বাড়ির ছাদের উপর উঠিয়া আলিসার ধারে দাঁড়াইয়া উৎকণ্ঠিত দৃষ্টিতে এদিক-ওদিক চাহিতেছেন। নিতাইবাবুর মুখ উদ্ভাসিত হইয়া উঠিল, উৎসাহে তাঁহার মুখ দিয়া প্রায় বাহির হইয়া গেল—'ঠাকুমা, এই যে আমি এখানে।' কিন্তু 'ঠা—' পর্য্যন্ত বাহির হইতে-না-হইতে তিনি সবলে দাঁত দিয়া জিব কাটিযা ধরিলেন। সর্ব্বনাশ! আর একটু হইলেই সব ফাঁস হইয়া গিয়াছিল!

ঠাকুরমা কিছুক্ষণ নিতাইবাবুব দর্শনাশায ছাদের এদিক-ওদিক হইতে ব্যাকুলভাবে উঁকি মারিয়া অবশেষে নীচে নামিয়া গেলেন। যতক্ষণ দেখা গেল, নিতাইবাবু সতৃষ্ণনয়নে সেইদিকে তাকাইযা রহিলেন। তারপর আবার ধীরে ধীরে ঠেসান দিয়া শুইলেন।

বাড়িতে যে বেশ একটা সাড়া পড়িযা গিযাছে তাহার নিদর্শন মাঝে মাঝে পাওয়া যাইতেছিল। ঝি-চাকরগুলা অনবরত ভিতর-বার করিতেছিল। কাকা জলদগম্ভীর স্বরে মধ্যে মধ্যে তাহাদেব ধমকাইতেছিলেন; একবার ঠাকুরমার সঙ্গে কাকার কথা-কাটাকাটি হইল—সে আওয়াজও অস্পষ্টভাবে নিতাইবাবুব কানে পৌঁছিল। শেষে বেলা যখন চারটা বাজিয়া গেল তখন কাকা স্বয়ং খোঁজ করিতে বাহির হইলেন। নিতাইবাবু উপর হইতে গলা বাড়াইয়া তাঁহার ভ্রূকুঞ্চিত উদ্বিগ্ন মুখ দেখিয়া মনে মনে বেশ তৃপ্তি অনুভব করিলেন, আশা হইল আরও কিছুক্ষণ এইভাবে অজ্ঞাতবাস চালাইতে পারিলে হযত প্রহারের পালাটা একেবারে বাদ পড়িতেও পারে।

তিনি পুনশ্চ কোমরের কসি টান করিয়া দিয়া, চক্ষু মুদিয়া পা দুলাইতে লাগিলেন। শরীর কিছু নির্জ্জীব হইয়া পড়িয়াছিল, মাথার

উপর মৌচাক হইতে মৌমাছিদের একটানা গুঞ্জন শুনিতে শুনিতে ক্রমে তাঁহার ঈষৎ তন্দ্রাকর্ষণ হইল।

তন্দ্রার ঘোরে তিনি দেখিতেছিলেন, কোন অভাবনীয় উপায়ে একটা জীবন্ত কাঠবিড়ালী তিনি গলাধঃকরণ করিয়া ফেলিয়াছেন, সেটা পেটের মধ্যে গিয়া নখ দিয়া তাঁহার অভ্যন্তরভাগ আঁচ্‌ড়াইতেছে ও তাঁহাকে বাপান্ত করিতেছে। এইরূপ বিপন্ন অবস্থায় নিতাইবাবু ছুটিতে ছুটিতে ঠাকুরমার কাছে গিয়া বলিয়া উঠিলেন, 'ঠাক্‌মা বড্ড খিদে পেয়েছে!' ঠাকুরমা তাঁহাকে কোলে লইয়া বসিতেই কাঠবিড়ালীটা তাঁহার দক্ষিণ কর্ণের ছিদ্রপথ দিয়া বাহির হইয়া গেল এবং সঙ্গে সঙ্গে অন্নব্যঞ্জনপূর্ণ থালা কোথা হইতে সম্মুখে উপস্থিত হইল। নিতাইবাবু ভারী আনন্দিত হইলেন। শত্রুপক্ষ কেহ কাছে নাই; ঠাকুরমা সযত্নে অন্নব্যঞ্জন মাখিয়া নিতাইবাবুর ব্যাদিত মুখে গ্রাস দিতে যাইতেছেন এমন সময় নীচে হইতে কর্কশ গলার আওয়াজে তাঁহার চেতনা ফিরিয়া আসিল।

নিতাইবাবু চক্ষু মেলিয়া দেখিলেন, সূর্য্য একেবারে পশ্চিম দিগন্ত রেখা স্পর্শ করিয়াছে এবং তাহার তির্য্যক্ রশ্মিতে যে ডালে তিনি ছিলেন তাহা আগাগোড়া আলোকিত হইয়াছে!

নীচে দৃষ্টিপাত করিলেন, দরোয়ান ও বাড়ির একটা ঝি দাঁড়াইয়া কথা কহিতেছে দৃষ্টিগোচর হইল।

দরোয়ান বলিল,—'ঐসা বিচ্ছু লড়কা কভি নেই দেখা। দেখো তো, সবেরে উঠ্‌কে ভাগা আভিতক্ পতা নই! খোজ্‌তে খোজ্‌তে হমারা নাকমে দম আ গিয়া, দিনভর খানা পিনা কুছ নহি—'

ঝি বলিল,—'সত্যি বাপু, অমন ছেলেও দেখিনি কখনও—গিন্নিমা সমস্ত দিন মুখে জল পর্য্যন্ত দেন নি,—বিন্দুদিদি ত কেঁদেকেটে শুয়ে আছে! আচ্ছা, কি বজ্জাত ছেলে বল দিকিন্ দরোয়ানজী, থোঁপাটি

মুড়িয়ে কেটে দিলে গা? একটু মায়া হ'ল না? না বাপু, ও ছেলের রকম-সকম মোটে ভাল নয়, যত বয়স বাড়ছে ততই যেন—'

দরোয়ান তিক্ত স্বরে বলিল,—'আরে দাই, হম্ বোল্‌তে হেঁ, তুম খেয়াল রাখনা, ই লড়কা বড়া হোকে ডাকু বনেগা—বম্ গোলা ছোড়েগা! ইয়াদ হ্যয়? উস্-দিন রাত আঠ বজে চারপাই পর শো কর হমারা থোড়া নিদ্ আ গিয়া থা। লৌণ্ডা কিয়া কা—চুপসে হমারা টিক্‌মে ডোরি বাহ্‌কে চারপাইকা পায়াসে বাহ্‌ দিয়া। উস্‌কে বাদ ছোটে ভইয়াকো যাকে খবর দে দিয়া। ব্যস্, ছোটে ভইয়া জোরসে ফুকারিন, হম্‌ভি হড়বড়াকে উঠা—'

সহানুভূতিপূর্ণস্বরে ঝি বলিল,—'আহা মরে যাই। হেঁচকা লেগে টিকি ত তোমার সেদিন প্রায় উপড়ে গিয়েছিল। তারপর ছোটবাবু কত মারলেন, মার ত লেগেই আছে—কিন্তু তবু কি বজ্জাতি কমে—'

দরোযান বলিল,—'লড়কা না লড়কেকা দুম্! ছোটে ভৈয়াকা মার সে কুছ নেহি হোগা, হম্‌কো একদফি সরকারসে হুকুম মিল যায়, হম্ ডাণ্ডাসে লৌণ্ডেকা বদমাসি নিকাল দেঁ—'

লৌণ্ডা! লড়কেকা দুম্! এ পর্য্যন্ত নিতাইবাবু কোন রকমে সহ্য করিয়া ছিলেন, কিন্তু আর পারিলেন না। সক্রোধে পকেট হইতে সেই পুনঃপ্রাপ্ত মার্ব্বেলটা বাহির করিয়া দরোয়ানের মাথা লক্ষ্য করিয়া ছুঁড়িয়া মারিলেন।

নিতাইবাবুর লক্ষ্য ব্যর্থ হইবার নয়, মার্ব্বেল দরোয়ানের পাগড়ীর মধ্যস্থিত মুক্ত স্থানটিতে আসিয়া লাগিল, খট্ করিয়া একটি শব্দ হইল। দরোয়ান শূন্যে প্রায় চার হাত লাফাইয়া উঠিয়া বলিল,—'বাপ রে! জান গিয়া!' তারপর ঊর্দ্ধে দৃষ্টি নিক্ষেপ করিয়া উত্তেজিত রাসভের মত চীৎকার করিতে লাগিল,—'উয়্‌হ বৈঠা! পকড়া হ্যয়! ছোটে ভৈয়া,

জলদি আইয়ে, খোখাবাবু পেঁড় পর বৈঠা হ্যায়!—হমারা শির ফোড় দিয়া! জল্‌দি আইয়ে—পকড়া হ্যায়!'

ঝি বৃক্ষাসীন নিতাইবাবুর হিংস্র মূর্ত্তি দেখিয়াই জিব কাটিয়া উর্দ্ধশ্বাসে পলায়ন করিল।

দেখিতে দেখিতে চক্ষের নিমেষে বাড়িতে যে যেখানে ছিল আসিয়া বৃক্ষতলে জমা হইল, বাবা কাকা হইতে আরম্ভ করিয়া বাড়ির দেড় বছরের ছেলেটা পর্য্যন্ত কেহই বাদ গেল না। নিতাইবাবু দেখিলেন, মুহূর্ত্তের অবিমৃষ্যকারিতার ফলে তাঁহার পলায়নের পথ একেবারে বন্ধ হইয়া গিয়াছে। তিনি ডালের উপর আর এক ধাপ উঠিয়া বসিলেন।

কাকা হাতের চাবুক আস্ফালন করিয়া বলিলেন,—'নেমে আয়।'

নিতাইবাবু মাথা নাড়িয়া বলিলেন,—'নামব না।'

কাকা রুদ্র কণ্ঠে কহিলেন,—'শিগ্‌গীর নেমে আয় বল্‌ছি হনুমানের বা—' বলিয়াই থামিয়া গেলেন। বাবা মুখ ফিরাইয়া হাসি গোপন করিলেন।

নিতাইবাবু বলিলেন,—'আগে বল মারবে না, তবে নামব।'

'মারব না? তোকে আজ জ্যান্ত মাটিতে পুঁতব। নাম্‌ শিগগীর।'

'তবে নামব না।'

'নামবি না? আচ্ছা, দাঁড়া তবে। এই বুদ্ধু সিং, গাছ পর চহ্‌ড়ো, কান পকড়কে উস্‌কো উতার লে আও!'

নিতাইবাবুর কান পাকড়িয়া নামাইয়া আনিবার প্রস্তাবটা খুব মুখরোচক হইলেও বুদ্ধু সিং দরোয়ানের তাদৃশ উৎসাহ দেখা গেল না। তাহার মস্তকের কেশবিরল মধ্যস্থলটি সুপারির মত ফুলিয়া উঠিয়াছিল, সে উর্দ্ধে একটি বক্র দৃষ্টি নিক্ষেপ করিয়া ক্ষীণভাবে বলিল,—'জী হুজুর।'

নাগরা ও পাগড়ি খুলিয়া রাখিয়া দরোয়ান গাছে চড়িতে প্রবৃত্ত হইল। নিতাইবাবু প্রমাদ গণিলেন। এবার ত আর রক্ষা নাই।

হঠাৎ তাঁহার মাথায় একটা বুদ্ধি খেলিয়া গেল। তিনি উপর দিকে উঠিতে উঠিতে বলিলেন,—'বুদ্ধু সিং, হামারা পাস আওগে ত হাম্‌ভি এই চাক্‌ মে খোঁচা দেঙ্গে। তুম্‌ হাম্‌কো লৌণ্ডা বোল্‌কে গালি দিয়া থা—হাম্‌ভি তুমকো মজা দেখাবেঙ্গে।'—বলিয়া মাথার ইঙ্গিতে প্রকাণ্ড চাকটা দেখাইলেন এবং সঙ্গে সঙ্গে নিজেই বিস্ময়ে নির্ব্বাক হইয়া গেলেন।

দরোয়ান খানিকটা দূর উঠিয়াছিল, পিছলাইয়া নামিয়া আসিল; বলিল,—'হম্‌সে নেহি হোগা হুজুর! মধ্‌মচ্ছিকা খোঁতা হ্যয়—জান্‌ চলা যাগা।'

এই ক্ষুদ্র বালকের কূটবুদ্ধি দেখিয়া সকলে স্তম্ভিত ও কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া রহিলেন।

ওদিকে নিতাইবাবুও স্তম্ভিত হইয়া মৌচাকের দিকে তাকাইয়া ছিলেন। এমন অভাবনীয় ব্যাপার যে ঘটিতে পাবে তাহা কল্পনা করাও দুষ্কর। অস্তমান সূর্য্যের আলো পাতার ফাঁক দিয়া মৌচাকের উপর পড়িয়াছিল, মক্ষিকাপূর্ণ চাকটা অভ্রের মত আলোক প্রতিফলিত করিতেছিল। নিতাইবাবু বিস্ময়বিস্ফারিত নেত্রে দেখিলেন, ঠিক তাহারই এক হাত দূরে স্থূল শাখার রুক্ষ গায়ে আটকাইয়া ঝুলিতেছে—বিন্দুর সেই হারানো সোনার হার! সোনার উপর সূর্য্যকিরণ পড়িয়া চিক্‌চিক্‌ করিতেছে, চিনিতে নিতাইবাবুর এক মুহূর্ত্তও বিলম্ব হইল না। ইহা সেই হার যাহা তিনি কয়েকদিন পূর্ব্বে গুড়ের বাটিতে ডুবাইয়া মাধুর্য্যমণ্ডিত করিয়া দিয়াছিলেন। এতক্ষণ কেবল ওই স্থানটা অন্ধকার ছিল বলিয়াই উহা চোখে পড়ে নাই।

কাঠবিড়ালী, কাক, পিপীলিকা প্রভৃতি ইতরপ্রাণীর আচার-ব্যবহার সম্বন্ধে নিতাইবাবুর প্রগাঢ় অভিজ্ঞতা ছিল, সুতরাং কি করিয়া হারছড়া বৃক্ষের উচ্চ শাখায় আসিয়া দোদুল্যমান হইল তাহা অনুমান করিতে তাঁহার কষ্ট হইল না। তিনি বুঝিলেন মিষ্টান্নলুব্ধ কোনো ইতরপ্রাণীই এই কুকার্য্য করিয়াছে।

বিস্ময়ের প্রথম ধাক্কাটা সামলাইয়া লইয়া নিতাইবাবু বিজয়োল্লাসে হাস্য করিলেন ; আজিকার যুদ্ধে এরূপ ভাবে ঘেরাও হইয়াও অবশ্যম্ভাবী পরাজয়কে তিনি যে অচিরাৎ সম্মানসূচক সন্ধিতে পরিণত করিতে পারিবেন তাহাতে আর সংশয় রহিল না।

নিম্নাভিমুখে তাকাইয়া তিনি বলিলেন,—'একটা জিনিষ পেযেছি, বল্‌ব না।'

কাকা কথায় ভুলিবার লোক নয়, তিনি বলিলেন,—'বটে ? জিনিষ পেয়েছ ! আচ্ছা, আগে গাছ থেকে নেমে এস ত দেখি।'

'আগে বল মার্‌বে না।'

বাবা জিজ্ঞাসা করিলেন,—'কি জিনিষ পেয়েছিস্ ?'

একটু ইতস্ততঃ করিয়া নিতাইবাবু বলিলেন,—'বিন্দির হার।'

বিন্দু উপস্থিত ছিল, শুনিবামাত্র সে চীৎকার করিয়া উঠিল,—'আমার হার ! ও কাকা, শীগ্‌গীর আমার হার দিতে বল।'

কাকা প্রশ্ন করিলেন,—'হার কোথায় পেলি ?'

'বলব না। আগে বল মারবে না।'

কাকা বিবেচনা করিয়া বলিলেন,—'আচ্ছা, কম মারব। তুই হার নিয়ে নেমে আয়।'

'তবে নামব না। হারও দোব না।'

বিন্দু বলিল,—'ও কাকা—'

কাকা ও বাবা নিম্নস্বরে পরামর্শ করিলেন, তারপর কাকা দুঃখিত ভাবে বলিলেন,—'আচ্ছা আয়, মারব না।'

নিতাইবাবুর সন্দেহ হইল ইহার মধ্যে আইনের ফাঁকি আছে, তিনি জিজ্ঞাসা করিলেন,—'থাপ্পড় ?'

'না—থাপ্পড়ও মারব না।'

'কানমলা ?'

'না।'

'আচ্ছা, তবে যাচ্ছি।'

'হার নিয়ে আস্‌বি, তা না হ'লে—'

সন্ধির সর্ত্ত রীতিমত পাকা করিয়া লইয়া নিতাইবাবু হারটি উদ্ধারের চেষ্টায় যত্নবান হইলেন। সূর্য্যাস্ত হইয়া গিয়াছিল, অতএব মৌমাছিদের দিক হইতে আশঙ্কার বিশেষ কারণ ছিল না। নিতাইবাবু গুটি গুটি অতি সাবধানে মৌচাকের নিকটবর্ত্তী হইলেন। মৌমাছি জাতিটা অতিশয় স্নায়ুপ্রধান, একটুতেই চটিয়া যায়, ইহা নিতাই বাবুর জানা ছিল; তিনি একটি চক্ষু চাকের উপর নিবদ্ধ রাখিয়া হারের দিকে অগ্রসর হইলেন। নীচে যাহারা ছিল তাহারা বিশ হাত ঊর্দ্ধে হারটা দেখিতে পায় নাই, কেবল এই দুঃসাহসিক বালকের গতিবিধির দিকে চাহিয়া নিস্পন্দ হইয়া রহিল।

চাক নিস্তব্ধ, মৌমাছিদের বোধ করি তন্দ্রা আসিয়াছে। নিতাইবাবু হারের নাগালে আসিয়া আস্তে আস্তে হাত বাড়াইলেন। ভোঁ—! একটা ক্রুদ্ধ গুঞ্জন উঠিল। কয়েকটা মৌমাছি চাক হইতে উড়িয়া একবার পরিক্রম করিয়া আবার চাকে গিয়া বসিল। নিতাইবাবু বিদ্যুদ্বেগে হাত টানিয়া লইয়াছিলেন, কিছুক্ষণ নিশ্চল মূর্ত্তির মত বসিয়া রহিলেন।

আবার চাক নিস্তব্ধ—মৌমাছিরা নিশ্চয় নিদ্রালু। নিতাইবাবু

পুনরায় ধীরে ধীরে হাত বাড়াইলেন। হারটা গাছের কর্কশ ত্বক হইতে ছাড়াইতে একটু শব্দ হইল— অমনি ভণ্‌ণ্‌! তিনটা মৌমাছি তাঁহাকে আক্রমণ করিল। একটা ঠিক নাকের ডগায় হুল ফুটাইয়া দিল, অন্য দুটা দুই গণ্ডে দংশন করিয়া আবার ফিরিয়া গিয়া চাকে বসিল।

নিতাইবাবুর নাসিকা ও গণ্ডদ্বয় আগুনের মত জ্বলিয়া উঠিল, কিন্তু তিনি নিবাত নিষ্কম্প দীপশিখার মত বসিয়া রহিলেন। একটু নড়িলে যে আত্মরক্ষার আর কোন উপায় থাকিবে না, চাক হইতে কোটি কোটি অর্ব্বুদ অর্ব্বুদ মৌমাছি আসিয়া তাঁহাকে গ্রাস করিয়া ফেলিবে, তাহাতে সন্দেহ নাই। নেহাৎ সন্ধ্যা হইয়া গিয়াছে বলিয়াই ইহারা সদলবলে বাহির হইতেছে না, কিন্তু আর বেশী ঘাঁটাইলে সন্ধ্যার দোহাই মানিবে না। তখন তাহাদের হুলের জ্বালায় না হোক এই বিশ হাত উচ্চ হইতে মাটিতে পড়িলে মৃত্যু অনিবার্য্য। অপরিসীম সহিষ্ণুতা সহকারে নিতাইবাবু আরও দু-মিনিট সেইভাবে বসিয়া রহিলেন। তারপর চাক যখন একেবারে নিঃশব্দ হইয়া গেল তখন তিল তিল করিয়া পিছু হটিয়া নামিতে আরম্ভ করিলেন।

পাঁচ মিনিট পরে, অন্ধকারপ্রায় বৃক্ষতলে নিতাইবাবু যখন নামিয়া আসিয়া দাঁড়াইলেন, তখন তাঁহার মুখ দেখিয়া বাবা এবং কাকা চমকিয়া একসঙ্গে বলিয়া উঠিলেন,—'এ কি! এ আবার কে?'

নিতাইবাবুর নাসিকা ও গাল দুটি এরূপ বিপর্য্যয় ফুলিয়া উঠিয়াছিল যে, উপস্থিত কেহই তাঁহাকে চিনিতে পারিল না।

* * * *

রাত্রে বিছানায় শয়ন করিয়া দুই ভাইবোনে কিছুক্ষণ নীরব হইয়া রহিল, তারপর বিন্দু আস্তে আস্তে বলিল,—'নিতাই, বড্ড ব্যথা করছে— না রে?'

নিতাইবাবু বলিলেন,—'হুঁ।'

বিন্দুর মনে আর রাগ ছিল না, সে বিগলিত স্বরে জিজ্ঞাসা করিল,—'নাকে একটু হাত বুলিয়ে দেব ভাই?'

নিতাইবাবুর নাকটি মাঝারি-গোছের শাঁকআলুর আকার ধারণ করিয়াছিল, গণ্ডের স্ফীতিবশতঃ চোখ দুটিও প্রায় বুজিয়া গিয়াছিল; তিনি ক্রন্দনের প্রবল আবেগে ঢোক গিলিয়া বলিলেন,—'হুঁ।'

বিন্দু তাঁহাকে জড়াইয়া লইয়া সযত্নে নাকে হাত বুলাইয়া দিতে দিতে বলিল,—'কেন ভাই, তুই আমার চুল কেটে নিলি? তাই ত ভগবান রাগ ক'রে তোর নাক অমন ক'রে দিলেন।'

অনুতপ্ত ভাবে নিতাইবাবু বলিলেন,—'আর করব না।'

মানুষকে বুদ্ধিবলে পরাস্ত করিলেও দৈবী প্রতিহিংসার হাত হইতে নিস্তার পাওয়া যে অসম্ভব তাহা নিতাইবাবুর হৃদয়ঙ্গম হইয়াছিল।

বিন্দু সস্নেহে তাঁহার স্ফীত রক্তিম গণ্ডে একটি চুম্বন করিয়া বলিল,—'লক্ষ্মী ভাই, আর কখ্‌খনো করিস নি।'

কিছুক্ষণ চুপ করিয়া থাকিয়া নিতাইবাবু বলিলেন,—'দিদি, তোর চুল আবার গজাবে।'

চুলের কথা নূতন করিয়া স্মরণ হইতেই দিদির দুই চোখ অশ্রুপূর্ণ হইয়া উঠিল, কিন্তু সে উদ্গত অশ্রু গিলিয়া ফেলিয়া বলিল,—'হ্যাঁ। তোর নাকও আবার ঠিক হয়ে যাবে, এবার ঘুমো।'

তারপর দুই ভ্রাতা-ভগিনী নিবিড় ভাবে পরস্পরের গলা জড়াইয়া ঘুমাইয়া পড়িল।

১২ চৈত্র ১৩৩৯

# শীলা-সোমেশ

গ্র্যাণ্ডট্রাঙ্ক রোড নামক সর্ব্ববিদিত পথটি সাঁওতাল পরগণার ভিতর দিয়া যাইতে যাইতে যে ক্ষুদ্র সহরটিকে দ্বিধা ভিন্ন করিয়া দিয়া ঊর্দ্ধমুখে চলিয়া গিয়াছে সেই সহর হইতে প্রায় দশ এগারো মাইল উত্তরে পথের ধারেই একটা বাংলো বাড়ী দেখা যায়। ঘন সন্নিবিষ্ট শালবনের মধ্যে কাঁটাতারের বেড়া দিয়া প্রায় বিঘা দুই জমি ঘেরা, তাহারই মধ্যস্থলে উচ্চ ভিত্তির উপর বাড়ীখানি প্রতিষ্ঠিত। আশে-পাশে দু'দশ মাইলেব মধ্যে কোথাও জনমানবের বাস নাই।

সন্ধ্যার পর নিবিড় জঙ্গলের ছায়ায় যখন পথের শুভ্র রেখাটি মুছিয়া মিলাইয়া যায় এবং বাংলোটির ঘরে ঘরে আলো জ্বলিয়া উঠে তখন দিগব্যাপী স্তব্ধতার মধ্যে জঙ্গলেব নানাপ্রকার শব্দ পরিস্ফুট হইয়া উঠিতে থাকে। শালের পাতায় পাতায় ঘষিয়া যে মর্ম্মর ধ্বনি উত্থিত হয় তাহার সহিত সহসা 'খট্টাসের' অট্টহাসি মিশিয়া বিশ্রদ্ধ মনকে চমকিত সন্ত্রস্ত করিয়া দেয়। কখনও বা গভীর রাত্রে অতি সন্নিকটে ব্যাঘ্রেব আকস্মিক গর্জ্জন নিদ্রিত গৃহবাসীকে শয্যার উপর উঠিয়া বসাইয়া দেয়। তখন বাড়ীর রক্ষক কুকুরগুলার ঘেউ ঘেউ শব্দের সদম্ভ আস্ফালন যেন মার খাইয়া থামিয়া যায়।

চন্দ্রনাথ রায, ফরেষ্ট অফিসার, এই বাংলোতে বাস করেন। বাড়ীর পশ্চাতে তারের বেড়ার ধারে যে একসারি ছোট ছোট কুঠুরী আছে তাহার একপ্রান্তের কয়েকটি ঘরে তাঁহার অফিস বসে ও গুটি তিন-চার কর্ম্মচারী বাস করে। অপর দিকে আস্তাবল ও সহিসের ঘর। চন্দ্রনাথ-

বাবুর একটি ঘোড়া ও টম্‌টম্‌ আছে, ঘোড়াটি সোয়ারী ও টম্‌টম্‌ দুই কার্য্যেই ব্যবহৃত হয়। সাঁওতাল সহিস সপরিবারে এইখানেই থাকে। বাড়ীর যৎসামান্য কাজের জন্য একটি দাই ও একজন বেয়ারা আছে। বেয়ারা একাধারে ভৃত্য এবং পাচক।

এ সকল ছাড়াও চন্দ্রনাথবাবুর একটি কন্যা আছে—তাহার নাম শীলা। সে-ই সংসারের কর্ত্রী, কারণ চন্দ্রনাথবাবু বিপত্নীক। শীলার বয়স আঠারো বৎসর। মেয়েটি দেখিতে সুন্দর, ছোট-খাটো, ক্ষীণাঙ্গী, সহসা দেখিলে নেহাৎ বালিকা বলিয়া ভ্রম হয়। কিন্তু ভাল করিয়া লক্ষ্য করিলে মুখের কোমল সৌকুমার্য্যের ভিতর দিয়া বয়সোচিত দৃঢ় চিত্তবল ও স্বনির্ভরতা ধরা পড়ে।

কন্যাটিকে লইয়া চন্দ্রনাথবাবু নিশ্চিন্তমনে অরণ্যবাস করিতেছেন। চিরজীবন এইভাবেই কাটিয়াছে; তাই মানুষের সঙ্গের প্রতি বড় একটা লিপ্সা নাই। শীলাও তাঁহার মত—একলা থাকিতে ভালবাসে। কদাচ দু'মাস ছ'মাসে পিতাপুত্রী টম্‌টম্‌ আরোহণে সহরে গিয়া বন্ধু-বান্ধবের সহিত দেখা-সাক্ষাৎ করিয়া আসেন। তারপর আবার নিরবচ্ছিন্ন বনপর্ব্ব চলিতে থাকে।

ভাদ্রমাস কাটিয়া গিয়াছে, আশ্বিনের আরম্ভ। সন্ধ্যার পর হিম পড়িতে আরম্ভ করিয়াছে, শেষরাত্রিতে একটু গা শীত-শীত করে। দিনের বেলাটি শীত-গ্রীষ্ম বিবর্জ্জিত একটী মনোরম সন্ধিকাল। নির্ম্মল আকাশ ও ঝরঝরে বাতাস যেন প্রকৃতির সমস্ত আসবাব ঝাড়িয়া মুছিয়া একেবারে ক্লেদমুক্ত করিয়া দিয়াছে—গাছের পাতায় কি আকাশের লঘু মেঘে কোথাও এতটুকু মলিনতার চিহ্ন পর্য্যন্ত নাই।

বাংলোর সম্মুখে খানিকটা স্থান লইয়া গোলাপের বাগান। বৈকালী সূর্য্যের সঙ্কুচিত রশ্মি বাগানটিকে উজ্জ্বল করিয়া তুলিয়াছে। হাতে

একটা খুরপী লইয়া শাড়ীর আঁচলটা গাছ-কোমর করিয়া বাঁধিয়া শীলা গোলাপ গাছের তত্ত্বাবধান করিতেছিল। যে গাছে তখনও ফুল ধরে নাই তাহার গোড়া খুঁড়িয়া দিতেছিল, আবার যে গাছটি ফুলে মুকুলে ভরিয়া উঠিয়াছে, একটি ক্ষুদ্র জল ঢালিবার ঝাঁঝ্‌রিদার পাত্র হইতে তাহার পাতায় ও মূলে জল দিতেছিল। মালী নাই, এ বাগানটি শীলার নিজের হাতে তৈয়ারী—নিজস্ব। তাই ইহার প্রতি তাহার যত্ন ও মমতার অন্ত ছিলনা। একটি ফুলও সে প্রাণ ধরিয়া কাহাকেও ছিঁড়িতে দিতে পারিত না।

শীলা মন দিয়া বাগানের সেবা করিতেছিল বটে কিন্তু তাহার একটি চোখ ও একটি কাণ পথের পানে পড়িয়াছিল! মাঝে মাঝে যেন পরিশ্রমের পর বিশ্রাম করিবার উদ্দেশ্যেই গেটের কাছে গিয়া দাঁড়াইতেছিল এবং কাঠের ফাটকেব উপর ভর দিয়া পথের যে প্রান্তটা সহরের দিকে গিয়াছে, সেইদিকে উৎসুক চোখে চাহিয়া দেখিতেছিল।

চন্দ্রনাথবাবু বেলা দ্বিপ্রহরে ঘোড়ায় চড়িয়া বন্দুক ঘাড়ে করিয়া বাহির হইয়াছিলেন, এখনও ফিরিয়া আসেন নাই। কিন্তু ইহা নিত্য নৈমিত্তিক ব্যাপার, রোজই চন্দ্রনাথবাবুর ফিরিতে সন্ধ্যা হয় সুতরাং সেজন্য উৎকণ্ঠার কোনও হেতু নাই। শীলার চিত্ত-চাঞ্চল্যের অন্য কারণ ছিল। আসল কথা আজ শনিবার।

আষাঢ় মাসে আকাশে নবীন মেঘোদয় দেখিয়া তরুণীদের মন উন্মনা হয়, এ দেশের প্রাচীন কবিরা এরূপ একটা কথা লিখিয়া গিয়াছেন বটে, তাহাও পথিক-বধূ জাতীয় বিশেষ এ-শ্রেণীর তরুণীদের সম্বন্ধে! কিন্তু শনিবারে, আকাশ একান্ত নির্ম্মেঘ থাকা সত্ত্বেও এরূপ ব্যাপার ঘটিতে পারে তাহা কোন কাব্যে দেখিয়াছি বলিয়া স্মরণ হয় না। কবিদের মধ্যে সর্ব্বাপেক্ষা নিন্দক ভর্তৃহরি কবিও শনিবারের নামে এমন একটা

অভিযোগ আনিতে সাহস করেন নাই। তবে আজ কেবলমাত্র শনিবার বলিয়া একটি অনূঢ়া তরুণী গোলাপ গাছের পরিচর্য্যা করিতে তৃষিত নয়নে বনপথের পানে চাহিয়া থাকিবে কেন ?

গত কয়েকটি শনিবার হইতেই এই ব্যাপার ঘটিতেছিল। মাস দুয়েক পূর্ব্বে চন্দ্রনাথবাবু সকন্যা সহরে গিয়াছিলেন, সেখানে এক পুরাতন বন্ধুর গৃহে একটি নূতন লোকের সহিত তাঁহাদের পরিচয় হয়। লোকটি সহরে নবাগত, বিধবা জ্যেষ্ঠা ভগিনীর স্বাস্থ্যের জন্য হাওয়া বদলাইতে আসিয়া মস্ত একখানা কম্পাউণ্ডযুক্ত বাড়ী ভাড়া লইয়া বাস করিতেছিল। পুরাতন বন্ধুটি পরিচয় করাইয়া দিলেন, ইনি সোমেশ বসু, ধনীর সন্তান, বিশ্ববিদ্যালয়ের উপাধিধারী এবং অতিশয় সজ্জন। অধিকন্তু লোকটি যে বিশেষ সুপুরুষ তাহা চন্দ্রনাথবাবু ও তাঁহার কন্যা স্বয়ং প্রত্যক্ষ করিলেন। শীলা মনে মনে বয়স আন্দাজ করিল—ছাব্বিশ সাতাশ।

সোমেশ বসুর সহিত আলাপে আরও একটা জিনিষ প্রকাশ পাইল, সে অতি শীঘ্র আবালবৃদ্ধবনিতার সহিত বন্ধুত্ব স্থাপন করিতে পারে। ঘণ্টা দুয়ের মধ্যে সে এতই ভাব জমাইয়া তুলিল এবং এমন ভাবে আচরণ করিতে লাগিল যেন চন্দ্রনাথবাবু তাহার খুড়া-জ্যাঠা জাতীয় একজন নিকট আত্মীয় এবং শীলা তাহার শৈশবের সহচরী—কেন যে তাহাকে এখনও 'সোমেশদা' বলিয়া বিগলিত কণ্ঠে ডাকিতেছে না ইহাই যেন ভারী আশ্চর্য্যের বিষয় !

সেইদিন সায়াহ্নে সোমেশ বসুর বাড়ীতে চা পান করিয়া তাহার বড় দিদির নির্ম্মিত অপূর্ব্ব জিভে-গজার স্বাদ মুখে লইয়া শীলা ও তাহার পিতা বাড়ী ফিরিলেন। বিদায়কালে সোমেশ আশ্বাস দিয়া বলিল,—'কিছু ভাববেন না, শনিবারে শনিবারে গিয়ে আমি আপনাদের নির্জ্জন বাসের ক্লেশ লাঘব করে দিয়ে আসব।'

এই আত্মপ্রত্যয়শীল যুবকের কথা বলিবার গম্ভীর ভঙ্গী দেখিয়া শীলার বড় হাসি পাইয়াছিল।

তাহার পর হইতে প্রতি শনিবারে সোমেশ বাইসিক্‌ল্ আরোহণে চন্দ্রবাবুর বাংলোতে আসিয়াছে এবং ঘণ্টা দুই থাকিয়া চা সেবন ও শীলার স্বহস্ত প্রস্তুত কেক্ ভক্ষণ করিয়া সন্ধ্যার পূর্ব্বে ফিরিয়া গিয়াছে।

সম্প্রতি শীলার মনে একটা গোলমাল উপস্থিত হইয়াছে। সোমেশের স্বাস্থ্যপূর্ণ দৃঢ় শরীর, তাহার সুশিক্ষা-মার্জ্জিত তীক্ষ্ণবুদ্ধি, তাহার কথা বলিবার হাল্কা অথচ গম্ভীর ভঙ্গী সবই শীলার ভাল লাগে এবং লোকটি যে খুব ভাল এ বিষয়েও তাহার মনে কোন সন্দেহ নাই, কিন্তু তাহার সকল কথাবার্ত্তা আচরণের অন্তরালে যে একটি দৃঢ় আত্মপ্রত্যয় অজ্ঞাতসারে পরিস্ফুট হইয়া উঠে তাহা শীলার ভাল লাগে না। ইহা যদি অহমিকা বা আত্মম্ভরিতা হইত তাহা হইলে দু'চারিটি তীক্ষ্ণ কথার বাণে শীলা তাহাকে ধূলিসাৎ করিয়া দিতে পারিত। কিন্তু ইহা সে বস্তু নহে, প্রকৃত পক্ষে ইহার কতখানি ঠাট্টা এবং কতখানি সত্য মনোভাব তাহাই শীলা অনেক সময় বুঝিয়া উঠিতে পারে না। সে নিজে শৈশব হইতে আত্মনির্ভরশীলা, সর্ব্ববিষয়ে নিজেকে রক্ষা করিতে সমর্থা, কাহারও মুরুব্বিয়ানা বা পৃষ্ঠপোষকতা সে আদৌ সহ্য করিতে পারে না। কিন্তু সোমেশের ভাবে-ইঙ্গিতে যেন ঐ বস্তুটারই সে প্রচ্ছন্ন ইঙ্গিত পায়। এবং এই আত্মপরিতোষ যতই তাহার মর্য্যাদায় আঘাত করিয়া যায়, আঘাত ফিরাইয়া দিতে না পারিয়া ততই সে উৎপীড়িত হইয়া উঠে।

তাছাড়া, বাড়ীতে চন্দ্রনাথবাবু হইতে আরম্ভ করিয়া চাকরাণীটা পর্য্যন্ত সোমেশের গুণগানে এমনি মুক্তকণ্ঠ হইয়া উঠিয়াছেন যে, একজন কেহ প্রতিবাদ না করিলে সমস্ত ব্যাপারটাই একটা বৈচিত্র্যহীন

বন্দনা-গীতি হইয়া দাঁড়ায়। তাই সুযোগ পাইলেই সে পিতার সহিত তর্ক করে, যে, সোমেশবাবু লোকটি অতিশয় অহঙ্কারী এবং উচ্চনীচ সকলকেই পিঠ ঠুকিয়া পেট্রনাইজ করা তাঁহার স্বভাব

প্রত্যুত্তরে চন্দ্রনাথবাবু বলেন যে, যুবকদের নিরীহ অতিবিনয়ী ভাব তিনি সহ্য করিতে পারেন না এবং আজকালকার ছেলেরা অতিশয় শিষ্ট ও মিষ্টভাষী হইয়া একবারে উৎসন্নে যাইতে বসিয়াছে।

শীলা তর্ক করে যে, সোমেশবাবু সকলকেই মনে মনে তাচ্ছিল্য করিয়া ক্ষুদ্র করিয়া দেখেন। চন্দ্রবাবু বলেন, না, সে নিজেকে সকলের সমান করিয়া দেখে।

সুতরাং তর্কের নিষ্পত্তি হয় না। নিজের যুক্তির প্রভাবে শীলা সোমেশের প্রতি বিমুখ হইয়া বসিতে চাহে, তাহাকে অবহেলা করিয়া মন হইতে ঝাড়িয়া ফেলিতে চায়। কিন্তু পারে না, অদৃশ্য আকর্ষণ দৃঢ়তর হইতে থাকে। এইরূপ দোটানার মধ্যে তাহার রাত ও দিনগুলা কাটিতেছে।

নিস্তব্ধ বাতাসে বহুদূর হইতে সুমিষ্ট কিড়িং কিড়িং শব্দ ভাসিয়া আসিল। শীলা সচকিত হইয়া দাঁড়াইয়া দেখিল তখনও পথের উপর সাইক্ল্ বা তাহার আরোহীকে দেখা যাইতেছে না। সে বাগানে ফিরিয়া গিয়া পীতপুষ্পনম্র একটি গোলাপলতার মঞ্চমূলে হাঁটু গাড়িয়া বসিয়া গভীর মনসংযোগে তাহার পরিচর্য্যা করিতে লাগিল।

কিছুক্ষণ পরে সোমেশ আসিয়া ফটকের সম্মুখে অবতরণ করিল; ফটকের গায়ে বাইসিক্ল্ হেলাইয়া রাখিয়া হাতার ভিতর প্রবেশ করিল। শীলা একমনে এতই কাজ করিতেছিল যে, তাহার অভ্যাগম জানিতে পারিল না।

সোমেশের পায়ে রবার সোল্ জুতা ছিল, তাই সে যখন নিঃশব্দে

শীলার পিছনে গিয়া দাঁড়াইল, তখনও শীলা মুখ তুলিয়া চাহিল না। কিন্তু হেঁট হইয়া কাজ করিতেছিল বলিয়াই বোধ হয় তাহার ঘাড় ও কর্ণমূল ধীরে ধীরে লাল হইয়া উঠিল।

মিনিট দুই চুপ করিয়া দাঁড়াইয়া থাকিয়া সোমেশ মৃদুকণ্ঠে হাসিয়া উঠিল। শীলা যেন চমকিয়া মুখ তুলিয়া তাহাকে দেখিতে পাইল, সেও একটুখানি স্বাগত হাসি হাসিয়া বলিল,—'এই যে! কতক্ষণ এসেছেন?'

সোমেশের অধরোষ্ঠ একবার প্রসারিত ও সঙ্কুচিত হইল। সে বলিল,—'প্রশ্নের উত্তর নিষ্প্রয়োজন। কতক্ষণ এসেছি তা তুমি বিলক্ষণ জান।'

শীলা আবার ঘাড় গুঁজিয়া গোলাপ গাছে মন দিল, যেন সোমেশের কথা শুনিতেই পায় নাই। কিন্তু তাহার মুখ পূর্ব্বাপেক্ষা আরও লাল ও উত্তপ্ত হইয়া উঠিল। এই লোকটি কথায় কথায় মানুষকে এমন অপ্রস্তুত করিয়া দিতে পারে যে সহসা মুখে কথাই যোগায় না। তা ছাড়া, এতদিন সে শীলাকে 'আপনি' বলিয়া সম্বোধন করিতেছিল, আজ হঠাৎ কোন প্রকার ভূমিকা না করিয়াই 'তুমি' বলিতে আরম্ভ করিয়া দিল দেখিয়া শীলার বুকের ভিতরটা তোলপাড় করিয়া উঠিল।

শীলার মুখ সোমেশ দেখিতে পাইতেছিল না শুধু তাহার মাথার ঘন চুলের মধ্যে সিঁথির ঋজু রেখাটি সোমেশের চোখের নীচে একটি কাননমধ্যবর্ত্তী সুন্দর বীথিপথের মত জাগিয়া ছিল। সেই দিকে চাহিয়া চাহিয়া সোমেশ মুখ টিপিয়া একটু হাসিল, তারপর গম্ভীর হইয়া বলিল,—'এলো খোঁপা বাঁধ্‌লে তোমাকে বেশ দেখায়।'

এবার শীলা মনে মনে ক্রুদ্ধ হইয়া উঠিল, কিন্তু কোন কথা না বলিয়া গাছ হইতে শুষ্ক পাতাগুলা ছিঁড়িয়া ফেলিতে লাগিল।

সোমেশ হাত বাড়াইয়া একটি আধ-ফুটন্ত ফুল বোঁটাসুদ্ধ ছিঁড়িয়া লইল। শীলা এতক্ষণে একটা সত্যকার সুযোগ পাইয়া ঘাড় বাঁকাইয়া তাহার দিকে ভ্রূকুটীপূর্ণ দৃষ্টি হানিয়া বলিল,—'আমার গাছ থেকে ফুল ছিঁড়লেন যে?"

সে কথার উত্তর না দিয়া, ফুলের দীর্ঘ আঘ্রাণ গ্রহণ করিয়া সোমেশ বলিল,—'আঃ! চমৎকার গন্ধ! মার্শালনীল বুঝি?—একবার উঠে দাঁড়াও তো, তোমার খোঁপায় গুঁজে দি।'

বিদ্যুদ্বেগে উঠিয়া দাঁড়াইয়া শীলা বলিল,—'সোমেশবাবু!'

মৃদু বিস্ময়ের দৃষ্টিতে সোমেশ তাহার মুখের দিকে চাহিয়া বলিল, —'কি হল?'

ক্রুদ্ধস্বরে শীলা বলিল,—'আজ এ সব আপনি কি বলছেন? জানেন বাবা বাড়ী নেই?'

সোমেশ সহজভাবে বলিল,—'জানি। তিনি ডন্‌কুইক্সোটের মত সাজ করে বেরিয়েছেন, পথে তাঁর সঙ্গে দেখা হয়েছিল। মাইল খানেক পথ তাঁর সঙ্গে একসঙ্গে এলুম—তারপর তিনি আবার অশ্বপৃষ্ঠে জঙ্গলের মধ্যে প্রবেশ করলেন। তোমাকে খবর দিতে বল্লেন, আজ তাঁর ফিরতে দেরী হবে। কোথায় নাকি একটা বাঘের সন্ধান পেয়েছেন।'

রাগে শীলা একেবারে নির্ব্বাক হইয়া গেল। ডন্‌কুইক্সোটের মত!

সোমেশ পূর্ব্ববৎ বলিতে লাগিল,—'তোমার বাবার সঙ্গে গল্প করতে করতে একটা মজার ইতিহাস বেরিয়ে পড়ল; আমার বাবা এবং তিনি ১৮৯১ খৃষ্টাব্দে একসঙ্গে ইডেন্ হিন্দু হোষ্টেলে ছিলেন,—দু'জনের মধ্যে ঘোর বন্ধুত্ব ছিল। ঠিক করেছি, তোমার বাবাকে এবার থেকে 'কাকাবাবু' বলে ডাকব। ইতিমধ্যে একবার ডেকেও নিয়েছি।'

কথা কহিবার ধরণ যাহার এইরূপ তাহার প্রতি কতক্ষণ রাগ করিয়া

থাকা যায়? কিন্তু শীলা তাহার পুরাতন অভিযোগ উপস্থিত করিয়া বলিল,—'আপনি কেন আমার গাছের ফুল তুল্‌লেন? জানেন, আমার গাছে কেউ হাত দেয় আমি ভালবাসি না?'

সোমেশ কহিল,—'তুল্‌লুম, কারণ গাছের চেয়ে তোমার চুলে এ ফুল ঢের বেশী মানাবে!'

শীলা বলিল,—'আবার ঐ কথা! দিন্ আমার ফুল আমাকে।'

'তাইত দিতে চাইছি। পেছন ফিরে দাঁড়াও।'

'না, হাতে দিন্। ওটাকে আমি দূর করে ফেলে দেব।'

সোমেশ মাথা নাড়িয়া বলিল,—'কখনই হতে পারে না। হয় তোমার চুলে, নয় আমার বুকে। ফেলে দেওয়া অসম্ভব।'

'বেশ, দরকার নেই আমার।' বলিয়া শীলা হাতের খুরপী ফেলিয়া দিয়া বাড়ীর দিকে যাইতে লাগিল। এত বিরক্ত সে আর কখনও হয় নাই। তাহার বোধ হইল, সোমেশ তাহাকে ইচ্ছা করিয়া রাগাইবার চেষ্টা করিতেছে। একবার তাহার মনে এরূপ সন্দেহও হইল যে, চন্দ্রনাথবাবু বাড়ী নাই জানিয়াই সোমেশ এমন স্পর্দ্ধা প্রকাশ করিতে সাহস করিতেছে। ইহাতে তাহার রাগ আরও বাড়িয়া গেল।

'দাঁড়াও একটা কথা আছে।'

শীলা থমকিয়া দাঁড়াইয়া অন্ধকার মুখ ফিরাইয়া বলিল,—'কি কথা।'

সযত্নে গোলাপ ফুলটি নিজের এণ্ডির কোটের বট্‌ন্‌হোলে আট্‌কাইয়া সোমেশ বলিল,—'তুমি না নাও, আমিই পরলুম। কিন্তু কি সুন্দর ফুলটি দেখ, কেবলি নুয়ে পড়ছে, নরম বোঁটা তার মুখখানি তুলে ধরে রাখতে পারছে না। ঠিক যেন স্নেহভারনত সুকোমল নারী-প্রকৃতি! পুরুষের বুকেই এর যথার্থ স্থান। এই কবিত্বপূর্ণ পুষ্পবাণটি

নিক্ষেপ করিয়া সোমেশ শীলার পাশে আসিয়া দাঁড়াইল, সহজভাবে বলিল,—'এগারো মাইল পথ সাইকৃল্ চালিয়ে এবং তোমার সঙ্গে ঝগড়া করে তৃষিত হয়ে পড়েছি। সুতরাং কেক্ এবং চা দিয়ে অতিথির সম্বর্দ্ধনা যদি করতে চাও তো এই সুযোগ! অয়মহং ভোঃ!'

অন্যদিকে মুখ ফিরাইয়া শুষ্কস্বরে একটা 'আসুন' বলিয়া শীলা বাড়ীর দিকে অগ্রসর হইল। সোমেশ তাহার সঙ্গে যাইতে যাইতে বলিল,—'পুরাকালে দুষ্মন্ত বলে এক পরাক্রান্ত নৃপতি ছিলেন বোধ হয় শুনেছ। মৃগয়া করতে বেরিয়ে তিনি একদিন এম্নি একটি তপোবনে এসে উপস্থিত হন। শকুন্তলা তখন তরু আলবালে জলসেচন করছিলেন। অপিচ, তাঁর সঙ্গে দু'জন সখী ছিলেন—'

উত্ত্যক্ত হইয়া শীলা কহিল,—'আমি আপনার উপকথা শুনতে চাই না।'

উদারভাবে হাত নাড়িয়া সোমেশ বলিল,—'আচ্ছা বেশ, তাই হোক্! উপকথা শোনবার এটা সময় নয় বটে।' তারপর এদিক-ওদিক চাহিয়া জিজ্ঞাসা করিল,—'কিন্তু তোমার সেই পোষা মৃগশিশুটিকে দেখছি না।'

অধর দংশন করিয়া শীলা চুপ করিয়া রহিল, উত্তর দিল না।

পশ্চিম দিকের ঘন শালবনের অন্তরালে সূর্য্য ঢাকা পড়িল। শালবন হইতে একটি সুমিষ্ট নির্য্যাসগন্ধ উত্থিত হইয়া বাতাসে ভাসিয়া বেড়াইতে লাগিল।

বাংলোর খোলা বারান্দার উপর বেতের চেয়ারে বসিয়া দুই জনে চা-পান সমাপ্ত করিল। শীলা মুখ গম্ভীর করিয়া রহিল। সোমেশ রুমালে মুখ মুছিয়া পকেট হইতে সিগার বাহির করিয়া তাহাতে অগ্নিসংযোগ করিতেই শীলা বলিয়া উঠিল;—'ঐ পোড়া গন্ধটা আমি সইতে পারি না।'

সোমেশ তৎক্ষণাৎ মুখের সিগারটা বারান্দার নীচে ফেলিয়া দিল। তারপর পকেট হইতে কুমীরের চামড়ার সিগার-কেসটা লইয়া একে একে সিগারগুলা বাহির করিতে লাগিল। প্রত্যেকটা সিগার ভাল করিয়া পরীক্ষা করিয়া দুঃখিত ভাবে মাথা নাড়িয়া ফেলিয়া দিতে লাগিল। শেষে যখন সবগুলা নিঃশেষ হইয়া গেল, তখন কেস-টা উল্টাইয়া পাল্টাইয়া দেখিয়া সেটাও ছুঁড়িয়া ফেলিয়া দিয়া চেয়ারে হেলান দিয়া বসিল।

শীলা বিস্মিত চোখে তাহার কার্য্যকলাপ দেখিতেছিল, বলিল,—'সব ফেলে দিলেন যে!'

অন্যমনস্কভাবে উর্দ্ধদিকে চোখ তুলিয়া সোমেশ বলিল,—'আর খাব না।—ভাল কথা, তোমার বাবার সঙ্গে আর একটা কথা হয়েছিল সেটা বলতে ভুলে গেছি—'

শীলা উঠিয়া গিয়া বারান্দার রেলিং ধরিয়া দাঁড়াইল। তখন সন্ধ্যার ছায়া ঘনীভূত হইয়া আসিতেছিল, শীলা উদ্বিগ্নস্বরে কহিল,—'সোমেশবাবু আজ কি আপনি বাড়ী ফিরবেন না? সন্ধ্যা হয়ে গেল যে।'

সোমেশ সেকথা কাণে না তুলিয়া বলিল,—'তোমার বাবার কাছে আমি আজ প্রস্তাব একটা করেছিলুম তার উত্তরে তিনি বললেন—'

অধীর হইয়া শীলা বলিল,—'কিন্তু এদিকে যে রাত্রি হয়ে যাচ্ছে, এতটা পথ অন্ধকারে যাবেন কি করে? দু'দিকে জঙ্গল, রাস্তাও নিরাপদ নয়।'

সোমেশ উঠিয়া শীলার পাশে গিয়া দাঁড়াইল। বলিল,—'আজ রাত্রে আমি এইখানেই থাক্‌ব স্থির করেছি। চন্দ্রনাথবাবু নিমন্ত্রণ করেছেন, বাড়ীতে দিদিকেও বলা আছে। সে যাক্। তোমার বাবার কাছে

আমি আজ যে প্রস্তাব করেছিলুম তার উত্তরে তিনি বল্লেন, 'শীলার যদি অমত না থাকে তাঁরও অমত নেই।'

সোমেশের কথার ভঙ্গীতে প্রস্তাবটা যে কি তাহা বুঝিতে শীলার দেরী হইল না। এক ঝলক রক্ত আসিয়া তাহার মুখখানা আরক্ত করিয়া দিল, কিন্তু সঙ্গে সঙ্গে তাহার মনও বিরূপ হইয়া বসিল। জোর করিয়া যথাসাধ্য সহজ কণ্ঠে জিজ্ঞাসা করিল,—'কি প্রস্তাব আপনি করেছিলেন শুনি?'

তাহার একখানা হাত নিজের হাতে তুলিয়া লইয়া সোমেশ বলিল,—'এই পাণি গ্রহণ করবার আবেদন জানিয়েছিলুম।

তাচ্ছিল্যভরে হাসিয়া শীলা হাত ছাড়াইয়া লইল, বলিল,—'ওঃ এই প্রস্তাব। তা বাবা ঠিকই জবাব দিয়েছেন; আমার মত তো তিনি জানেন না।'

অবিচলিতভাবে সোমেশ বলিল,—'আমি তাঁকে জানিয়ে দিয়েছি যে তোমার অমত নেই।'

'কি! আপনি বাবাকে বলেছেন—' ক্রোধে, বিরক্তিতে শীলার কণ্ঠরোধ হইয়া গেল। সে অধর দংশন করিয়া বলিল,,—আপনি অনধিকার চর্চ্চা করেছেন। কোন্ সাহসে আমার সম্বন্ধে এ ধৃষ্টতা প্রকাশ করলেন?'

সোমেশ গম্ভীরভাবে বলিল,—'এই সাহসে যে আমি তোমায় ভালবাসি আর তুমিও আমায় ভালবাস!'

তীব্র অবজ্ঞার স্বরে শীলা বলিয়া উঠিল,—'আপনি ভুল করেছেন। নিজের সম্বন্ধে আপনার ধারণা খুব উচ্চ হতে পারে, কিন্তু আমি আপনাকে সাধারণ পাঁচজনের সঙ্গে সমান করেই দেখি।'

সোমেশ বলিল,—'মিথ্যে কথা। আমি জানি তুমি আমাকে ভালবাস।'

শীলা উচ্চকণ্ঠে হাসিয়া উঠিল। বিদ্রূপভরা স্বরে বলিল,—'আচ্ছা সোমেশবাবু, আপনার কি বিশ্বাস আপনার মত যোগ্য ব্যক্তি পৃথিবীতে আর নেই ?'

সোমেশ বলিল,—'তুমি যদি অমন করে হাস তাহ'লে আমি লোভ সাম্‌লাতে পাবব না।'

ভ্রূভঙ্গী করিয়া শীলা বলিল,—'তার মানে ?'

'তার মানে—এই।' বলিয়া হঠাৎ শীলার দুই হাত ধরিয়া টানিয়া আনিয়া সোমেশ তাহার অধরে চুম্বন করিয়া ছাড়িয়া দিল।

ক্ষণকালেব জন্য শীলা একেবারে স্তম্ভিত হইয়া গেল। তারপর বাঁ হাতের পিঠ দিয়া নিজেব ঠোঁট দুটা মুছিতে মুছিতে, ডান হাতে সজোরে সোমেশের গালে এক চড বসাইযা দিয়া পিছু সরিযা দাঁড়াইল। তাহার দুই চোথ দিয়া যেন আগুন ছুটিয়া বাহির হইতে লাগিল।

চড় খাইয়া সোমেশের গালে চারি আঙ্গুলের দাগ লাল হইয়া ফুটিয়া উঠিল। কিন্তু সে হাসি-মুখেই বলিল,—'আমি অহিংসা ব্রতধারী—গান্ধীজীর শিষ্য। বাঁ গালে চড় মার্‌লে ডান গাল ফিরিয়ে দিতে—'

চাপা গর্জ্জনে শীলা বলিযা উঠিল,—'আপনি যান্—যান্ এখান থেকে। ভদ্র মহিলার সঙ্গে কথা কইবার যোগ্য নন্ আপনি। এই দণ্ডে এই বাড়ী থেকে বিদায় হোন।'

এবার সোমেশেব কণ্ঠস্বরে একটু পরিবর্ত্তন হইল। সে যেন ভিতরের আঘাত গোপন করিতে করিতে বলিল,—'কিন্তু বলেছি তো, আজ রাত্রে আমি এখানেই থাক্‌ব, চন্দ্রবাবু নিমন্ত্রণ করেছেন—'

শীলা ক্রুদ্ধস্বরে কহিল,—'তিনি না জেনে নিমন্ত্রণ করেছিলেন,

নইলে আপনার মত লোককে কেউ জেনেশুনে বাড়ীতে নিমন্ত্রণ করে না।'

সোমেশ চুপ করিয়া অনেকক্ষণ বাহিরের অন্ধকারের দিকে তাকাইয়া রহিল। তারপর আস্তে আস্তে বলিল,—'কিন্তু এদিকেও রাত হয়ে গেছে। পথও বল্‌ছিলে নিরাপদ নয়—'

কণ্ঠস্বরে তীব্র গরল ভরিয়া শীলা বলিল,—'আপনি খাঁটি বাঙ্গালী বটে। অসহায়া স্ত্রীলোককে অপমান কর্‌তে পারেন কিন্তু শেয়ালের ভয়ে পথে বার হতে পারেন না।'

কথাগুলা সাঁওতালী তীরের মত সোমেশের বুকে গিয়া বিঁধিল। অন্ধকারে তাহার মুখ ভাল দেখা গেল না, কিন্তু তাহার গলার পরিবর্ত্তন এবার শীলার কাণেও ধরা পড়িল। তথাপি সোমেশ হাল্কা ভাবেই কথা বলিতে চেষ্টা করিল,—'আমি খাঁটি বাঙ্গালী তা অস্বীকার করতে পারি না। কিন্তু শেয়ালের অপবাদটা ভিত্তিহীন, কোনো খাঁটি বাঙ্গালীই শেয়ালকে ভয় করে না। সে যাক্। এখন তাহ'লে বেরিয়ে পড়ি, এগারোটার মধ্যেই বোধ হয় বাড়ী পৌছতে পারব। তোমার বাবাকে বলে দিও আজ থাক্‌তে পার্‌লুম না।' একটু থামিয়া বলিল,—'আর,—যদি ভুল বুঝে অপমান করে থাকি মাপ করো।' বলিয়া সোমেশ ধীরে ধীরে নামিয়া গেল।

অন্ধকারে একাকী দাঁড়াইয়া শীলা শুনিতে পাইল, ফটক খুলিয়া সোমেশ বাহিরে গেল, বাহির হইতে ফটক বন্ধ করিয়া দিল, তারপর সাইক্‌ল্‌খানা হাতে করিয়া লইয়া একবার ঘন্টি বাজাইয়া তাহাতে আরোহণ করিয়া চলিয়া গেল। সাইক্‌লের সঙ্গে বাতি ছিল না।

শীলা আরও কিছুক্ষণ দাঁড়াইয়া থাকিয়া আস্তে আস্তে গিয়া একখানা চেয়ারে বসিয়া পড়িল। ঘড়িতে ঠং ঠং করিয়া আটটা বাজিল।

গালে হাত দিয়া বসিয়া বাহিরের অন্ধকারের দিকে তাকাইয়া তাকাইয়া শীলা একবার শিহরিয়া উঠিল। এগারো মাইল পথ! সঙ্গে একটা দেশালাই পর্য্যন্ত নাই।

ঘরের ভিতর চাকর আলো দিয়া গিয়াছিল, দাসীটা আসিয়া একবার জিজ্ঞাসা করিয়া গেল, শীলা কাপড় ছাড়িবে কিনা। কিন্তু শীলা কিছুই শুনিতে পাইল না। দৃষ্টিহীন চক্ষু বাহিরের দিকে মেলিয়া পাষাণ মূর্ত্তির মত বসিয়া রহিল।

বাহিরে ঘোড়ার ক্ষুরের শব্দ শুনা গেল এবং পরক্ষণেই হাঁকডাক করিয়া চন্দ্রনাথবাবু বাড়ী ফিরিলেন। সহিস আসিয়া ঘোড়া লইয়া গেল। হ্যাট কোট ইত্যাদি খুলিয়া চাকরের হাতে দিয়া চন্দ্রনাথবাবু বারান্দায় আসিয়া বসিলেন। চায়ের গরম জল তৈয়ার ছিল, শীলা নীরবে চা প্রস্তুত করিতে লাগিল।

মুখহাত ধুইয়া চা পান করিতে করিতে চন্দ্রনাথবাবু জিজ্ঞাসা করিলেন,—'সোমেশ এসেছিল—চলে গেছে?'

শীলা নতনেত্রে বলিল,—'হ্যাঁ।'

চন্দ্রনাথবাবু কন্যার মুখের দিকে একটা তীক্ষ্ণ দৃষ্টিপাত করিলেন কিন্তু ও-বিষয়ে আর কোন প্রশ্ন করিলেন না। একথা-সেকথা আলোচনা করিতে করিতে বলিলেন, -'একটা ম্যান্‌ইটার বেরিয়েছে। মাইল বারো চোদ্দ দূরে সাঁওতালদের গাঁয়ে উৎপাত করছিল, কয়েকটা লোককে নিয়েও গিয়েছিল। এখন সাঁওতালদের তাড়া খেয়ে এদিকে পালিয়ে এসেছে। রাস্তার ধারে ধারে অনেকদূর পর্য্যন্ত তার থাবার দাগও দেখলুম, কিন্তু বাঘটার সন্ধান পাওয়া গেল না। কাল জঙ্গল বীট্‌ করিয়ে তাকে বার করতে হবে।'

ঠিক এই সময়ে বহুদূর দক্ষিণ হইতে ক্ষীণ অথচ স্পষ্ট শব্দ আসিল—'ফেউ! ফেউ!'

ফেউয়ের ডাক যে পূর্ব্বে শুনে নাই সে কল্পনাও করিতে পারে না যে একটা দুর্দ্দান্ত বাঘের পশ্চাতে একপাল শৃগাল ল্যাজ উঁচু করিয়া যাইতে যাইতে এমন মানুষের মত গলা বাহির করিয়া চীৎকার করে। শীলা এ ডাক বহুবার শুনিয়াছে, তাই তাহার সর্ব্বাঙ্গ কণ্টকিত হইয়া কাঁপিয়া উঠিল! সোমেশ যে ঐ পথেই গিয়াছে! সে ভয়-ব্যাকুল স্বরে বলিয়া উঠিল,—'বাবা, ঐ শোন!'

চন্দ্রনাথবাবু তাহার বিবর্ণ মুখ লক্ষ্য না করিয়া সহজ ভাবে বলিলেন,—'হ্যাঁ, আমি ঠিকই আন্দাজ করেছিলুম, বাঘটা ঐ দিকেই আছে।' তিনি সহিসকে ডাকিয়া পালিত পশুগুলাকে সাবধানে রাখিতে হুকুম করিয়া দিলেন।

সমস্ত দিন অশ্বপৃষ্ঠে ঘুরিয়া চন্দ্রনাথবাবু ক্লান্ত হইয়াছিলেন, সকাল সকাল আহারাদি শেষ করিয়া শুইয়া পড়িলেন। শীলাও শুইতে গেল।

ঘরের ঘড়িতে যখন রাত্রি এগারোটা বাজিয়া গেল, তখন শীলা নিঃশব্দে নিজের বিছানা হইতে উঠিল। পিতার ঘরের দ্বারের কাছে গিয়া শুনিল, তিনি গভীর নিদ্রায় নাসিকাধ্বনি করিতেছেন। সাবধানে দরজা খুলিয়া শীলা বাহিরে আসিল। ঊর্দ্ধে তখন এক আকাশ নক্ষত্র দপ্ দপ্ করিতেছে, তাহারই অস্পষ্ট আলোতে সে বাংলো হইতে নামিয়া সহিসের ঘরের দিকে গেল। সহিসের ঘরে তখনও আলো জ্বলিতেছিল এবং ভিতর হইতে একটা অস্ফুট কাতরোক্তির শব্দ আসিতেছিল। শীলা আস্তে আস্তে কবাটে টোকা মারিয়া ডাকিল,—'ঝিমন!'

ঝিমন জাগিয়াছিল, বাহিরে আসিয়া শীলাকে দেখিয়া একেবারে অবাক হইয়া গেল,—'দিদি, তুমি এত রাত্রে এখানে!"

শীলা চুপিচুপি বলিল,—'ঝিমন, তোমাকে একটি কাজ করতে হবে। এখনি টম্‌টম্ জুতে আমাকে নিয়ে সহরে যেতে হবে।'

ঝিমন ফ্যাল্‌ফ্যাল্ করিয়া তাহার মুখের দিকে তাকাইয়া থাকিয়া শেষে বলিল,—'কি বল্‌ছ দিদি! এই রাত্তিরে—'

শীলা বলিল,—'হ্যাঁ, এই রাত্রে, এখনি। তোমাকে দশটাকা বখশিশ্ দেব। আর দেরী করো না, এখনি যেতে হবে।'

ঝিমন ব্যাকুল হইয়া বলিল,—'কিন্তু কেন, দিদি, কেন? এত রাত্রে সহরে কি এমন দরকার?'

শীলা কম্পিতস্বরে কহিল,—'সে কথায় কাজ নেই, ঝিমন; কিন্তু আজ আমাকে যেতেই হবে। জানি না সহর পর্য্যন্ত যাবার দরকার হবে কিনা।'

ঝিমন চিন্তা করিয়া কহিল,—'ঘোড়া যে ভারী থকে আছে, দিদি, সে কি যেতে পারবে?'

'পারবে। তাকে এক বোতল মদ খাইয়ে দাও।'

ঝিমন তখন বলিল,—'কিন্তু আমি যে কিছুতেই যেতে পারব না দিদি। স্থুয়ার মা'র ব্যথা উঠেছে, আজ রাত্রেই ছেলে হবে। তাকে একলা ফেলে কি করে যাব?' ঝিমন কাতর দৃষ্টিতে শীলার মুখের পানে তাকাইয়া রহিল।

পাঁচ মিনিট স্তব্ধ হইয়া দাঁড়াইয়া থাকিয়া অবশেষে শীলা বলিল,—'বেশ তোমাকে যেতে হবে না। তুমি কেবল টম্‌টম্ জুতে রাস্তায় এনে দাও—আমি একাই যাব। কিন্তু দেখো, শব্দ করো না। বাবা জেগে উঠ্‌লে আর যাওয়া হবে না।'

ভোর হইতে আর বিলম্ব নাই;—পূর্ব্বদিকে একটা পাংশু শ্বেতাভা ক্রমশঃ পরিস্ফুট হইয়া উঠিতেছে, গাছপালার অস্ফুট মূর্ত্তি পারিপার্শ্বিক

স্বচ্ছতার মধ্যে জমাট অন্ধকারের মত দেখাইতেছে। সোমেশ নিজের বাড়ীর গাড়ী-বারান্দার নীচে ক্যাম্প খাট পাতিয়া ঘুমাইতেছিল, পায়ের দিকে একপ্রকার অস্বস্তি অনুভব করিয়া জাগিয়া উঠিল। তারপর ধড়্মড়্ করিয়া উঠিয়া বসিয়া চক্ষু মুছিয়া যাহা দেখিল, তাহাতে তাহার হৃৎস্পন্দন প্রায় স্তব্ধ হইয়া গেল।

সে দেখিল, মাটির উপর নতজানু হইয়া বসিয়া, তাহার পায়ের উপর উপুড় হইয়া মাথা রাখিয়া, পায়ের একটি বৃদ্ধাঙ্গুষ্ঠ দৃঢ়মুষ্টিতে ধরিয়া শীলা ঘুমাইতেছে।

অতি সন্তর্পণে পা ছাড়াইয়া লইয়া সে উঠিয়া দাঁড়াইল। নিঃশব্দে কিছুক্ষণ শীলার ঘুমন্ত মুখের দিকে চাহিয়া থাকিয়া বিপুল স্নেহে তাহাকে বুকের কাছে তুলিয়া আনিয়া কাণের কাছে মুখ লইয়া গিয়া মৃদুস্বরে ডাকিল,—'শীলা! শীলা!'

ঘুমন্ত শীলা চোখ না খুলিয়াই উত্তর দিল,—'উঁ।'

বাড়ীর দরজা ভিতর হইতে বন্ধ ছিল না, ভেজান ছিল মাত্র। সোমেশ শীলাকে লইয়া নিজের ঘরে বিছানার উপর শোয়াইয়া দিল। তারপর দিদির ঘরে গিয়া দিদির গা ঠেলিয়া চুপি চুপি বলিল,—'দিদি, ওঠ। শীলা এসেছে—আমার ঘরে ঘুমুচ্ছে। তুমি তাকে দেখো। আমি চন্দ্রনাথবাবুকে খবর দিতে চল্লুম।' বলিয়া পা টিপিয়া টিপিয়া বাহির হইয়া গেল।

১৪ই ভাদ্র, ১৩৩৮

# মরণ দোল

পয়লা মাঘ ১৩৪০ ; সন্ধ্যাকাল। মুঙ্গের সহব বলিয়া যাহা এতকাল পরিচিত ছিল তাহারই একপ্রান্তে আমাদেব ক্লাবের বিধ্বস্ত বিমথিত ঘরখানার বাহিরে আমরা কয়েকজন ক্লাবেব সভ্য বসিয়া ছিলাম। সকলেরই আপাদমস্তক গৈরিক ধূলা ও সুরকিতে আবৃত। কাহাবও পায়ে জুতা নাই। বরদাব গায়ে কেবল একটা গেঞ্জি—বাহুব একটা স্থান কাটিযা ধূলায রক্তে মাথামাখি হইয়া শুকাইযা ছিল। সে থাকিযা থাকিয়া হি হি কবিয়া কাঁপিযা উঠিতেছিল।

বেলা দু'টা বাজিযা বারো মিনিটের সময় ভূমিকম্প হইযা গিয়াছে, কিন্তু আকাশ এখনো বক্তাভ ধূলায় আচ্ছন্ন হইযা আছে। নীচে, উইঢিবির উপর উইয়েব মত অসংখ্য লোক ইটেব স্তূপের উপর ঘুবিযা বেড়াইতেছে, প্রিয়জনের নাম ধবিযা ডাকিতেছে, উচ্চৈঃস্বরে চীৎকাব করিয়া কাঁদিতেছে। আমবা ক্লান্ত অবসন্নদেহে বসিযা ধুঁকিতেছিলাম। অভিশপ্ত শ্মশানীভূত সহরের উপব অলাক্ষতে শীতরাত্রির অন্ধকার নামিয়া আসিতেছিল।

সকলেই স্ব স্ব চিন্তায মগ্ন ছিলাম ; তাই মাঝে মাঝে যা দু'একটা কথা হইতেছিল তাহাও ছাড়া ছাড়া অসংলগ্ন বোধ হইতেছিল। শচীন হঠাৎ বলিয়া উঠিল,—'একটা কোদাল পেলে হযত দাশুটাকে বাঁচাতে পারতুম। ইট আর সুরকির তলা থেকে তাব কাৎরানি শুনতে পাচ্ছিলুম ; কিন্তু শুধু হাত দিয়ে পঞ্চাশ টন ইট্‌-সুরকি সরান—'

দীর্ঘনিশ্বাস ফেলিয়া শচীন চুপ করিল। শুধু হাতেও যে সে পঞ্চাশ

টন ইট্-সুরকি সরাইবার চেষ্টা করিয়াছিল, তাহার রক্তমাখা ক্ষতবিক্ষত আঙুলগুলা তাহার সাক্ষ্য দিতেছিল।

বরদা দন্তবাদ্য কোনোমত থামাইয়া বলিল,—'আজ টেম্পারেচার কত বল্‌তে পার? ফ্রীজিং পয়েন্টের নীচে নেমে গেছে নাকি?'

অমূল্য এতক্ষণ ক্লাবঘরের ভাঙা বরগা, জানালার কাঠ ইত্যাদি সংগ্রহ করিয়া আগুন জ্বালিতে প্রবৃত্ত ছিল; এখন বলিল,—'এস, ঘিরে বসো। আজ রাত্রি যাপনের ব্যবস্থা কি?'

সকলে আগুন ঘিরিয়া বসিলাম। বরদা বলিল,—'আমার গোয়াল ঘরটা দাঁড়িয়ে আছে—সেইখানেই সকলে মিলে গুঁতোগুতি করা যাবে।'

অমূল্য জিজ্ঞাসা করিল,—'আর আহার?'

বরদা মাটির দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া বলিল,—'ঘাস। আজ আর বিচিলিও পাচ্ছ না।'

অমূল্য হাসিয়া বরদার পিঠ চাপ্‌ড়াইয়া বলিল,—'কুচ্‌পরোয়া নেই। গোয়ালেই যখন থাকতে হবে তখন ঘাসে আপত্তি করলে চল্‌বে কেন?'

নন্দ'র একটা পা ভাঙিয়া গিয়াছিল। সে কোট প্যাণ্টালুন পরিহিত অবস্থায় চিৎ হইয়া ঘাসের উপর শুইয়া সিগারেট টানিতেছিল। মাথায় একটা ব্যাণ্ডেজ জড়ান ছিল; একটা পা প্যাণ্টালুনের উপরেই লাঠি দিয়া সোজা করিয়া বাঁধা ছিল। আমরা তাহাকে চ্যাংদোলা করিয়া আনিয়া আগুনের পাশে শোয়াইয়া দিলাম। নন্দ'র মাথার চোট খুব গুরুতর নয়; কিন্তু সে কেমন যেন ঝিমাইয়া পড়িতেছিল। নিজের মনেই সিগারেট টানিতে টানিতে বিড়্ বিড়্ করিয়া বলিল,—'দোতালার অফিস রুমে বসে টেব্‌লের ওপর পা তুলে দিয়ে সিগারেট ফুঁকছিলুম; প্রথম আধ মিনিট বুঝতেই পারলুম না যে ভূমিকম্প হচ্চে।

গঁদের শিশিটা টেক্‌লের ওপর থেকে নাচ্‌তে নাচ্‌তে যখন মাটিতে পড়ে গেল তখন বুঝলুম। ঘর থেকে বেরিয়ে পালাতে যাব, সিলিং থেকে একটা এগারো ইঞ্চি খসে মাথায় পড়ল। মুখ থুব্‌ড়ে পড়লুম সেইখানেই—তারপর পায়ের ওপর পড়ল একটা বীম!..... হামাগুড়ি দিয়ে পালাবার চেষ্টা করলুম—সিঁড়ি পর্য্যন্ত পৌঁছুতে না পৌঁছুতে সমস্ত বাড়ীখানাই মাথার ওপর ভেঙে পড়ল।'

অমূল্য বলিল,—'নন্দ, তুই পেল্লাদ-মার্কা ছেলে। এতেও যখন মরিসনি তখন আর তোর ভাবনা নেই।'

নন্দ নিজ মনে বলিয়া চলিল,—'জ্ঞান যখন হয়, দেখলুম নাকের ফুটো সুরকিতে বন্ধ হয়ে গেছে—হাঁ করে নিশ্বাস নিচ্ছি। সর্ব্বাঙ্গের ওপর অসহ্য চাপ, মনে হচ্ছে ইট-পাথরের চাপে পাঁজরাগুলো এখ্‌নি প্যাকাটির মত মট্‌মট্‌ করে ভেঙে যাবে। চোখ খুলে চাইবার উপায় ছিল না, ধুলোয় চোখ বন্ধ। কিন্তু কাণ দু'টো খোলা ছিল। অনেক রকম আওয়াজ শুনতে পাচ্ছিলুম আমার বাঁ পাশে আফিসের দপ্তরী কায়দার মিঞা 'পানি লাও' 'সরবৎ লাও' 'হালুয়া লাও' বলে নানারকম ফরমাস করছিল—বোধ হয় তার মাথায় চোট লেগেছিল। ডান দিক থেকে একজনের কাশির আওয়াজ আসছিল, কেউ রক্তবমি করছিল। ক্রমে দু'দিকের শব্দই থেমে গেল। আমার শরীরের ওপর চাপ যেন আরো বেড়ে উঠ্‌তে লাগ্‌ল- কাণ ভোঁ ভোঁ করতে লাগল। তারপর আর মনে নেই। —তোরা কখন আমায় বার করলি?'

পৃথ্বী দক্ষিণ হস্তের বৃদ্ধাঙ্গুষ্ঠ মুখে পুরিয়া চুষিতেছিল—সে ডাক্তার। অঙ্গুষ্ঠ বাহির করিয়া বলিল,—'সাড়ে চারটের সময়। উপুড় হয়ে পড়েছিলি, ভাগ্যে একটা বীম কোণাচে ভাবে তোর ওপর পড়েছিল—নইলে—' আমার দিকে ফিরিয়া মৃদুকণ্ঠে বলিল,—'হাসপাতালের অবস্থা

কি রকম কিছু জানো? নন্দ'র জন্যে অন্তত একটা splint আর কিছু টিংচার আয়োডিন চাই-ই। মাথায় জখমটা বিশেষ কিছু নয় কিন্তু পায়ে compound fracture of the tibia—যদি গ্যাংগ্রীন set in করে—'

প্রমথ বলিল,—'উপায় নেই। হাসপাতাল দেখে এসেছি—ধুলো হয়ে উড়ে গেছে!'

কিছুক্ষণ সকলে নীরব রহিলাম। আমাদের অঙ্গারগর্ভ ধুনী আরক্তভাবে জ্বলিতে লাগিল। সেইদিকে তাকাইয়া শচীন বলিয়া উঠিল,—'আড়াই মিনিটের মধ্যে সাত শতাব্দীর কীর্ত্তি একটা সহর তাসের বাড়ীর মত ধূলিসাৎ হয়ে গেল। উঃ! কী ভীষণ শক্তি! আমার বিশ্বাস, জার্ম্মাণ হাউইট্জার দিয়ে বারো ঘণ্টা বোম্বার্ড করলেও এমনটা করতে পারত না। কত লোক মরেছে কেউ আন্দাজ করতে পারো?'

অমূল্য বলিল,—'ছ'সাত হাজারের কম নয়।'

প্রমথ মাথা নাড়িল,—'আমি সমস্ত সহর ঘুরে দেখে এসেছি—মোট দশ বারো হাজার লোক ঘুরে বেড়াচ্ছে। বাকী লোক গেল কোথায়?'

নন্দ জিজ্ঞাসা করিল,—'বাঙালী ক'জন মরেছে?'

তখনো সম্পূর্ণ খবর জানা যায় নাই; যতদূর জানা গিয়াছিল নন্দকে বলিলাম। শুনিয়া নন্দ জিজ্ঞাসা করিল,—'তোদের বাড়ীর সবাই বেঁচে আছে? কেউ যায়নি?'

ভাগ্যক্রমে আমাদের কয়জনের আত্মীয় পরিজন রক্ষা পাইয়াছিল। ঘরবাড়ীর অবশ্য কাহারো চিহ্ন ছিল না; কিন্তু সকলে যে প্রাণে প্রাণে বাঁচিয়া গিয়াছে এই সৌভাগ্যের আনন্দে সর্ব্বস্ব হারানোর দুঃখও

লঘু হইয়া গিযাছিল। রাজেন সেই কথাই বলিল,—'বাড়ীঘর গিয়েছে যাক গে, বেঁচে থাকলে আবার হবে। কি বলিস? কিন্তু ভেবে ছাখ দেখি, যদি মণি'র মত অবস্থা হ'ত।'

আমরা মনে মনে শিহরিয়া উঠিলাম। মণি'র স্ত্রী পুত্র মা ছোট ভাই—অর্থাৎ পৃথিবীতে আপনার বলিতে যে-কযজন ছিল সকলেই চাপা পড়িযাছিল, কেবল সে একা বাঁচিযা ছিল।

অনেকক্ষণ কোনো কথা হইল না, তার পর চুনী মৃদুকণ্ঠে হাসিতে লাগিল। মণির দুর্ভাগ্যের কথা ভাবিযা হাসিতেছে না তাহা বুঝিলাম। এতগুলা ভযঙ্কর ঘটনা এত অল্পকালের মধ্যে চক্ষের সম্মুখে ঘটিয়া গিযাছিল যে, মন একটা ঘটনাকে ধরিযা বেশীক্ষণ স্থির থাকিতে পারিতেছিল না—আলোর ধাঁধায় দিগ্‌ভ্রান্ত চামচিকার মত এ-দেয়াল হইতে ও-দেযালে আছাড় খাইযা ফিরিতেছিল। আলোচনার ধারাও তাই বিচিত্র রকমের স্বৈরাচারী হইযা উঠিযাছিল।

চুনী বলিল,—'অমূল্য আজ এক কুকুরের প্রাণ রক্ষা করেছে।'

অমূল্য যে কুকুরগতপ্রাণ, একথা আমরা সকলেই জানিতাম, তাই ব্যাপারটা জানিবার জন্য উৎসুক হইযা উঠিলাম। চুনী বলিল,—'সবেমাত্র ভূমিকম্প থেমেছে—আমি ছুটেছি স্কুলের দিকে, ছেলেটার কি হল দেখবার জন্যে। বড়বাজারের চৌমাথার ওপর এসে দেখি, অমূল্য একটা প্রকাণ্ড লোহার বীম নিয়ে টানাটানি করছে। কিন্তু বীম নড়বে কেন? একে ত সেটা নিজেই বিশ মণ ভারী, তার ওপর আবার পঞ্চাশ টন ডেব্রি পড়েছে তার ঘাড়ে। আমাকে দেখে অমূল্য উন্মাদের মত হাত নেড়ে ডাকলে; তার মুখের ভাব দেখে মনে হল হযত বা একটা মানুষ বীমের নীচে চাপা পড়েছে। নিজের ছেলের সন্ধান ছেড়ে ছুটে গেলুম। গিয়ে দেখি, বীমের এক প্রান্তে একটা কুকুর পিছু ফিরে

বসে আছে আর তারস্বরে চেঁচাচ্ছে! জিজ্ঞাসা করলুম,—'এ কি!' অমূল্য কাঁদো কাঁদো হয়ে বললে,—'ভাই, ওর ল্যাজ চেপে গেছে, কিছুতে ছাড়াতে পারছি না।'

কি রকম রাগ হয় বল ত? রেগে চলে যাচ্ছিলুম, অমূল্য হাত চেপে ধরলে। কি করি—ভয়ও হল। পরের সন্তানকে বিপদে ফেলে নিজের সন্তান খুঁজতে যাচ্ছি, হয়ত ভগবান দাগা দেবেন। দু'জনে মিলে বীম ধরে ঠেলাঠেলি আরম্ভ করলুম। কিন্তু বৃথা চেষ্টা, বীম একচুলও নড়ল না। অমূল্য কাঁদতে কাঁদতে বললে,—'কি করি ভাই!'

তখন আমার মাথায় এক বুদ্ধি গজালো। জিজ্ঞাসা করলুম,—'ছুরি আছে?' অমূল্য পকেট থেকে ছুরি বার করলে। আমি বললুম,—'আর দেরী নয়, ওর ল্যাজ কেটে ফ্যালো।' অমূল্য বুঝলে ও ছাড়া গতি নেই, দ্বিরুক্তি না করে তার ল্যাজ কেটে ফেল্‌লে।

কুকুরটা ছাড়া পেয়ে মারলে টেনে দৌড়। একবার পিছু ফিরে তাকালে না; অমূল্যকে একটা ধন্যবাদ পর্য্যন্ত দিল না। এই ত কুকুরের কৃতজ্ঞতা!

অমূল্য গল্পের মধ্যে দু'একবার বাধা দিবার চেষ্টা করিয়াছিল, এখন লজ্জিতমুখে বলিল,—'চুণীটা ভারী মিথ্যাবাদী। আমি কেঁদেছিলুম?'

'কাঁদিস নি?'

শচীন বলিল,—'ল্যাজ কাটার কথায় মনে পড়ল। আমি একটি পতিতা নারীকে উদ্ধার করেছি। তবে সম্পূর্ণ নয়।'

'কি রকম?'

'বাজারের ও-অঞ্চলে একটি বাড়ীও খাড়া নেই দেখেছ বোধ হয়। কেবল ইটের পাহাড়। তারই ওপর ঘুরে বেড়াতে বেড়াতে হঠাৎ দেখলুম —একটা পা গোছ-পর্য্যন্ত বেরিয়ে আছে। চুটকি পরা স্ত্রীলোকের পা।

হাঁকাহাঁকি করে দু'চার জন লোক জড় করলুম, তারপর সবাই মিলে ইট্ কাঠ সরাতে লাগলুম। মনে হল, পা যখন বেরিয়ে আছে তখন হয়ত মরেনি। অনেক কষ্টে ধড়টা বার করা গেল—ধড়টা বেশ অক্ষত। তারপর গলার কাছে পৌঁছে দেখি—আর কিছু নেই! মুণ্ডুটা সাফ্ ছিঁড়ে বেরিয়ে গেছে।—হাত দশেক দূরে মাথাটা পাওয়া গেল।'

কিয়ৎকাল চুপ করিয়া থাকিয়া শচীন আবার বলিল,—'আজ যে-সব দৃশ্য দেখেছি কখনো ভুলতে পারব বলে বোধ হয় না। গণেশ-লালকে চেনো? বেহারী উকিল? সে কোর্টে ছিল, পাগলের মত ছুট্তে ছুট্তে এসে দেখলে, তার স্ত্রী বাড়ীর সামনে রাস্তার ওপর মরে পড়ে আছে।—গণেশ এখনো স্ত্রীর মৃতদেহ কোলে করে রাস্তার ওপর বসে আছে।'

একটু থামিয়া বলিল,—'কি ভাগ্য দেখ। মেয়েটি বাড়ী থেকে বেরিয়ে এসেছিল, কিন্তু রাস্তায় নামতেই আর একজনের বাড়ী তার মাথার ওপর ভেঙে পড়ল। নিজের বাড়ী থেকে না বেরুলে হয়ত মরত না।'

বরদা বলিল,—'ওটা তোমার ভুল। মৃত্যু তাকে ডাক দিয়েছিল, যেখানেই থাকুক তাকে যেতে হত।'

চুণী বলিল,—'আমি ত এক সেকেণ্ডের জন্যে বেঁচে গেছি। ডেপুটির কোর্টে একটা কেস্ আরম্ভ করছিলুম, হঠাৎ হাকিমটা এক লাফ মেরে আমার ঘাড়ের ওপর পড়ল। দু'জনে জাপ্টাজাপ্টি করে নাচ্তে নাচ্তে ঘর থেকে যেই বেরিয়েছি অমনি ঘরের ছাদ ধ্বসে পড়ল।'

বরদা বলিল,—'পরমায়ু থাকতে কেউ মরতে পারে না, এই হচ্চে চরম সত্য। নইলে আমি বেঁচে আছি কি করে?'

অমূল্য বলিল,—'খুব খাঁটি কথা। তুমি বেঁচে আছ কি করে সেটা

আমরা সকলেই জান্‌তে চাই। তুমি ত দোতলার ঘরে খিল দিয়ে গৃহিণী সমভিব্যাহারে দিবানিদ্রা দিচ্ছিলে। তুমি বাঁচলে কি করে বল তো শুনি?'

বরদা বলিল,—'সে কথা বললে তোমরা সবাই আমায় অবিশ্বাস করবে। একে তো আমার একটা বদ্‌নাম আছে—'

অমূল্য বলিল—'তোর গল্প যত আষাঢ়েই হোক আজ আমরা শুন্‌ব। আজকের দিনে যদি তুই মিথ্যে গল্প বানিয়ে বলতে পারিস তাহলে বুঝব তোর মত পাপী নরকেও নেই।'

বরদা বলিল,—'ভাই, আমি কখনো মিথ্যে গল্প বলিনে। হয়ত একটু আধটু রঙ্‌ চড়িয়ে বলি, কিন্তু আজ আর তাও নয়।—নির্জ্জলা সত্যি কথা বলব—সাক্ষী ভগবান।'

তারপর বরদা বলিতে আরম্ভ করিল,—'অমূল্য ঠিক ধরেছে—দিবানিদ্রাই দিচ্ছিলুম, গিন্নীও পাশে শুয়ে ঘুমোচ্ছিলেন। হঠাৎ গিন্নীর ঠেলা খেয়ে ঘুম ভেঙে গেল, দেখি খাটখানা ঘরময় পিছলে বেড়াচ্ছে। ঘরটা দুলছে, ঠিক যেন কেউ দুহাতে ধ'রে সেটাকে ঝাঁকানি দিচ্ছে। আর, এক হাজার জাঁতা একসঙ্গে ঘোরালে যেরকম শব্দ হয় তেম্‌নি একটা শব্দ মাটির ভেতর থেকে বেরিয়ে আসছে।

আমি খুব সাহসী লোক নই; অন্ত মৃত্যুকে ভয় করি না এমন কথা বললে মিথ্যে কথা বলা হবে। কিন্তু আশ্চর্য্য—আমার একটুও ভয় হল না; বুদ্ধিও ঘোলাটে হয়ে গেল না। বোধ হয় বিপদটা হঠাৎ এসে উপস্থিত হয়েছিল বলেই ভয়-বস্তুটা মনের মধ্যে ঢোকবার অবসর পায়নি। বিদ্যুৎ চমকের মত আমার মাথায় খেলে গেল—আজ জীবন মরণের সমস্যা; হয় এস্পার নয় ওস্পার!

আজ তোমাদের কাছে বলতে লজ্জা নেই, বিপদের গুরুত্ব উপলব্ধি

করার সঙ্গে সঙ্গে একটা কথা মনে মনে স্থির করে নিয়েছিলাম—মরি তো একসঙ্গে মরব, কেউ কাউকে ছেড়ে দেব না। গিন্নীও আমার বাঁ হাতখানা এমনভাবে চেপে ধরেছিলেন যে ইহজন্মে সে হাত ছাড়ানো সম্ভব ছিল না।

দু'জনে একসঙ্গে খাট থেকে নামলুম। তখন ছাদ থেকে টাইল ভেঙে পড়চে, মেঝে এত দুল্‌ছে যে দাঁড়িয়ে থাকা কঠিন। একটা আল্‌মারি ঠিক পায়ের কাছে উপুড় হয়ে পড়ে চুরমার হয়ে গেল।

দরজা খুলে ঘর থেকে বের হলুম। দোতলায় আর যারা ছিল তারা ভূমিকম্প আরম্ভ হবার সঙ্গে সঙ্গে নীচে নেমে গিয়েছিল—আমরা যে ঘুমোচ্ছি তা তারা জানত না। সুতরাং দোতলায় কেবল আমরা দু'জনেই রয়ে গিয়েছিলুম।

বুদ্ধিটা পরিষ্কার ছিল, আগেই বলেছি। তাই কি করতে হবে সে বিষয়ে সন্দেহ ছিল না। ঘর থেকে বার হয়ে ঠিক বাঁ-হাতে নীচে নামবার সিঁড়ি। সিঁড়ি দিয়ে নেমে কোনোমতে একবার খোলা যায়গায় পৌঁছুতে পারলেই নিরাপদ।

আমরা সিঁড়ি দিয়ে নামতে গেলুম; এক ধাপ নেমেও ছিলাম—এমন সময় মনে হল কে যেন পিছন থেকে আমাদের টেনে ধরলে।

গিন্নীর চাবি বাঁধা আঁচলটা মাটিতে লুটোচ্ছিল, দেখলাম চাবির গোছা দরজার ফাঁকে আটকে গেছে। মুহূর্ত্তের জন্য মনে হল—আজ আর রক্ষা নেই, স্বয়ং যম পিছন থেকে টেনে ধরেছে!

কুকুরের ল্যাজ-কাটার উদাহরণটা তখন জানা ছিল না; তাছাড়া গিন্নী সে অবস্থাতেও বস্ত্র বর্জ্জন করতে সম্মত হলেন না। ফিরে গেলাম। বাড়ীখানা তখন কাঁপ্‌ছে ঠিক ম্যালেরিয়া রুগীর মত, হাড় পাঁজরা তার খসে খসে পড়ছে। ভূমিকম্পের বেগ এত বেড়ে গেছে

যে মনে হচ্চে এখনি সব ওলট পালট হয়ে যাবে—মহাপ্রলয়ের আর দেরী নেই।

চাবিটা দরজা এবং চৌকাঠের ফাঁকে এমন ভাবে আট্‌কে গিয়েছিল যে ছাড়ানো দুষ্কর—তার ওপর গিন্নী একটি হাত চেপে ধরে আছেন। মাথার ওপর এক চাপ্‌ড়া প্ল্যাষ্টার খসে পড়ল, তবু আঁচল ধরে টানাটানি করতে লাগলুম। তারপরেই দোরের খিলেন ভেঙে হাতের ওপর পড়ল। হাতটা ভাগ্যক্রমে ভাঙ্‌ল না কেবল থেঁৎলে গেল। তখন আঁচল ধরে প্রাণপণে মারলুম এক টান! আঁচলের খুঁট ছিঁড়ে গেল। চাবিটা দরজার ফাঁকেই আট্‌কে রইল।

আবার ছুটে গেলুম সিঁড়ি দিয়ে নামবার জন্য। কিন্তু নামা হল না। ঠিক সিঁড়িতে পা দিয়েছি এমন সময় সেই হাজার জাঁতা ঘুরোণোর শব্দের ভেতর থেকে কে যেন প্রচণ্ড স্বরে বলে উঠ্‌ল,—'ওদিকে যাস্‌নি।'

এই পর্য্যন্ত বলিয়া বরদা থামিল, হাত দু'টা আগুনের দিকে প্রসারিত করিয়া দিল। দেখিলাম, তাহার রোমশ বাহুর উপর চুলগুলা কণ্টকিত হইয়া উঠিয়াছে।

বরদা আবার আরম্ভ করিল,—'মতিভ্রম বলতে হয় বল, কিন্তু সে আওয়াজ এখনো আমার কাণে বাজ্‌ছে। মেঘের মত আওয়াজ—ওদিকে যাস্‌নি! কে একথা বললে জানি না, তখন অনুসন্ধান করবারও সময় ছিল না—তবে এ হুকুম অমান্য করা যে উচিত হবে না, তা বুঝতে পারলুম।

কিন্তু যাব কোন্‌দিকে? এখানে থাকলে ত মৃত্যু নিশ্চিত। চারিদিকে দেওয়ালগুলো চোখের সামনে ফেটে চৌচির হয়ে যাচ্ছে। ছাদ্‌টা ধ্বসে পড়ল বলে। সিঁড়ির ছাদ মুহুর্মুহু হাঁ হয়ে আবার জোড়া লেগে যাচ্ছে।

আমাদের দোতালার ঘরগুলোর মাঝখানে একটা ছোট চৌকশ খোলা ছাদ আছে—সেইদিকে গিন্নীকে টেনে নিয়ে চললুম। গিন্নীর হাঁটু তখন জবাব দিয়েছে, তাঁকে একরকম বগলে করে নিয়েই ছুটলুম। ভাবলুম, যদি বাঁচতে হয় তবে ঐ খোলা ছাদটাই একমাত্র ভরসা।

খোলা যায়গায় এসে পৌঁছুতেই একটা বিরাট হাসির শব্দ কাণে ঢুক্‌ল—এটা এতক্ষণ শুনিনি। ঠিক যেন একটা পাগলা দৈত্য হা হা করে হাসছে আর সগৌরবময় দাপাদাপি করে বেড়াচ্ছে। চেয়ে দেখলুম, আকাশ সুরকির লাল ধূলোয় ছেয়ে গেছে, আর তারই ভেতর দিয়ে বড় বড় বাড়ীগুলো ঘাড় মুচ্‌ড়ে ভেঙে ভেঙে পড়ছে।

বলতে অনেক সময় লাগে, কিন্তু মাত্র আড়াই মিনিটের ত ব্যাপার। তখন বোধ হয় দেড় মিনিট কেটেছে। আমি ছাদের মাঝখানে দাঁড়িয়ে আছি। গিন্নী আমার হাঁটু দুটো জড়িয়ে ধরে বসে পড়েছেন। চারি ধারে এই প্রলয়ঙ্কর ব্যাপার চলছে। এই সময় ভূমিকম্পের বেগ বেশ একটু কমে এল—মনে হল বুঝি থেমে আসছে। কিন্তু সে সেকেণ্ড দশেকের জন্যে। তারপর যা আরম্ভ হল তার বর্ণনা বোধ হয় হোমর কিম্বা বাল্মীকিও দিতে পারতেন না।

তুফানের মাঝখানে ডিঙ্গীর মত পৃথিবী দুলতে লাগল। এতক্ষণ চারিদিকের দৃশ্য ঘোলাটে ভাবে দেখতে পাচ্ছিলুম, এখন একটা গাঢ় লাল ধোঁয়ায় সমস্ত ঢাকা পড়ে গেল। কেবল চতুর্দ্দিক থেকে সেই পৈশাচিক হাসি আর বাড়ী ঘর ভেঙে পড়ার হুড়মুড় শব্দ শুনতে লাগলুম।

আমাদের বাড়ীখানা আমার চারিপাশে ভেঙে ভেঙে পড়ছে বুঝতে পারলুম কিন্তু চোখে দেখ্‌তে পেলুম না। প্রতি মুহূর্ত্তে প্রতীক্ষা করতে লাগলুম, এইবার ছাদ ফাঁক হয়ে আমাদের গ্রাস করে নেবে, নয়ত, পাশের একটা দেয়াল মাথার ওপর ভেঙে পড়বে।

মৃত্যুকে আজ তোমরা সকলেই মুখোমুখি দেখেছ, কিন্তু আমার মতন সজ্ঞানে নিশ্চল হয়ে দাঁড়িয়ে তার জন্যে প্রতীক্ষা বোধ হয় কেউ করেনি। মৃত্যু দেবতার করাল মুখের পানে আমি একদৃষ্টে চেয়ে দেখেছি কিন্তু তবু আমার চোখের পলক পড়েনি—আজ সর্ব্বস্ব হারানোর দিনে এইটুকুই আমার লাভ।

যাহোক, পৃথিবীতে সব জিনিষেরই যখন একটা শেষ আছে, তখন প্রাকৃতিক নিয়মে ভূমিকম্পও শেষ হতে বাধ্য। আড়াই মিনিটের প্রলয় মাতনের মত ভূমিকম্প থামল।

ধূলোর অন্ধকার যখন একটু পরিষ্কার হল তখন দেখলুম বাড়ীর চিহ্নমাত্র নেই—শুধু একটা থামের মাথায় একহাত চৌকশ যায়গার ওপর আমি আর আমার স্ত্রী দাঁড়িয়ে আছি—যেন স্তম্ভের মাথায় পাথরের দুটি পুতুল! ব্যাপারটা বুঝেছ? সমস্ত বাড়ীর মধ্যে কেবল ঐ থামটি দাঁড়িয়ে আছে, আর সব ধূলিসাৎ হয়ে গেছে। আমরা যদি নীচে নামতুম তাহলে আর বেরুতে পারতুম না, জাঁতা-কলে ইঁদুরের মত চাপা পড়ে থাকতুম।

বরদা অনেকক্ষণ চুপ করিয়া রহিল; তারপর কতকটা নিজ মনে বলিল,—'কিন্তু কে সে—যে গর্জ্জন করে আমাদের সাবধান করে দিলে? আমি শুধু তাই ভাবছি। আমাদের পরমায়ু ছিল তাই বেঁচে গেলুম একথা সত্যি। কিন্তু 'ওদিকে যাস্‌নি' বলে মানুষের গলায় হুঙ্কার দিয়ে উঠ্‌ল কে?'*

২রা ফাল্গুন, ১৩৪০

* এই গল্পের অধিকাংশ ঘটনাই সত্য ও লেখকের প্রত্যক্ষীকৃত।

# ভল্লু সর্দ্দার

গোড়াতেই স্বীকার করিয়া লইতে হইবে যে ভল্লুর বয়ঃক্রম ছয় বৎসর। তাহার কার্য্যকলাপ দেখিয়া এ বিষয়ে সন্দেহ উপস্থিত হইতে পারে; কিন্তু সন্দেহ করিলে চলিবে না। আমরা তাহার ঠিকুজি কোষ্ঠীর সহিত পরিচিত।

ভল্লুর জীবনযাত্রা বোধ করি আরো কয়েক বৎসর অল্পস্বল্প দুষ্টামি করিয়া অপেক্ষাকৃত বৈচিত্র্যহীনভাবেই কাটিয়া যাইত, কিন্তু হঠাৎ একদিন বায়স্কোপ দেখিতে গিয়া সব ওলটপালট হইয়া গেল। সে অপূর্ব্ব কয়েকটি আইডিয়া লইয়া বায়স্কোপ হইতে ফিরিয়া আসিল।

প্রধান আইডিয়া, সে নিজে একজন দুর্দ্দান্ত ডাকাতের সর্দ্দার। যেমন তেমন সর্দ্দার নয়,—একদিকে যেমন দুর্দ্ধর্ষ বীর, অন্যদিকে তেমনি ন্যায়-পরায়ণ—দুষ্টের দমন ও শিষ্টের পালন করাই তাহার ধর্ম্ম। যদিচ, তাহার একযোড়া ভয়ঙ্কর গোঁফ নাই, এই এক অসুবিধা। কিন্তু ভাবিয়া দেখিতে গেলে, গোঁফ ডাকাতের সর্দ্দারের একটা অপরিহার্য্য অঙ্গ নয়। কারণ, দরোয়ান ছেদী সিংএর গোঁফ ত আছেই উপরন্তু গালপাট্টা আছে কিন্তু তবু তাহাকে কোনও দিন দুষ্টের দমন কিম্বা শিষ্টের পালন করিতে দেখা যায় নাই। আসল কথা, আচরণ ডাকাত সর্দ্দারের মত হওয়া চাই, গোঁফ না থাকিলেও আসে যায় না।

কিন্তু সর্দ্দার হইতে হইলে ডাকাতের দল চাই। বায়স্কোপে সর্দ্দারের প্রকাণ্ড দল ছিল, তাহারা হুকুম পাইবামাত্র নানাবিধ অসমসাহসিক কাজ করিয়া ফেলিত, অত্যাচারী জমিদারের বাড়ী লুঠ করিয়া তাহাকে

গাছের ডালে লটকাইয়া দিত। ভল্লুর সে রকম দল কোথায়? অনুগত অনুচরের মধ্যে তিন বছরের অনুজা লিলি, আর একটি নিংলে কুকরছানা —গামা। অদূর ভবিষ্যতে এই কুকুর শাবকটি মহা শক্তিশালী হইয়া উঠিবে এই আশায় তাহার উক্তরূপ নামকরণ হইয়াছিল।

ইহারা দুজনেই ভল্লুর একান্ত অনুগত বটে কিন্তু আদেশ পাইবামাত্র কোনও অসমসাহসিক কাজ করিবে কিনা তাহাতে যথেষ্ট সন্দেহ আছে। একবার একটা হুলো বিড়ালকে আক্রমণ করিবার জন্য ভল্লু গামাকে বহু প্রকারে উত্তেজিত করিয়াছিল কিন্তু গামা সম্মত হয় নাই, বরঞ্চ অত্যন্ত কাতরভাবে পুচ্ছ সঙ্কুচিত করিয়া বিপরীতমুখে প্রস্থান করিয়াছিল। আর লিলি—সে একে মেয়েমানুষ, তায় দৌড়িতে পারে না; দৌড়িতে গেলেই পড়িয়া যায়। তাহাকে দিয়া কোনও কাজ হইবে না।

কিন্তু এত বাধা-বিপত্তি সত্ত্বেও ভল্লু ভগ্নোৎসাহ হইল না। অনুচর না থাকে, না থাক—সে নিঃসঙ্গভাবেই সর্দ্দার বনিবে। যদি তার ডাক শুনিয়া কেহ না আসে সে একলা চলিবে। বায়স্কোপেও ত ডাকাত সর্দ্দার একাকী দুর্গ-প্রাকার লঙ্ঘন করিয়া বন্দিনী তরুণীকে উদ্ধার করিয়াছিল।

সে যা হোক, কিন্তু সর্দ্দার বনিয়া সে কোন্ কোন্ দুষ্টের দমন করিবে? কারণ, শিষ্টের পালন পরে করিলেও ক্ষতি নাই কিন্তু দুষ্টের দমন প্রথমেই করা দরকার। সর্ব্বাগ্রে তাহার মাষ্টার মহাশয়ের কথা মনে পড়িল। দুষ্ট লোক বলিতে যাহা-কিছু বুঝায়, সব দোষই মাষ্টার-মহাশয়ে বিদ্যমান। ভোর হইতে না হইতে তিনি আসিয়া হাজির হন। পাঠ্য পুস্তকের প্রতি ভল্লুর অনুরাগ কিছু কম বিশেষতঃ অঙ্কশাস্ত্রে সে একেবারেই কাঁচা। তাই, পরবর্ত্তী দু'ঘণ্টা ধরিয়া যে

দারুণ অত্যাচার ,উৎপীড়ন চলিতে থাকে তাহা বলাই বাহুল্য। এত বড় অত্যাচারীকে শাসন করা ডাকাত সর্দ্দারের প্রথম কর্ত্তব্য।

কিন্তু ভাবিয়া চিন্তিয়া ভল্লু মাষ্টার-মহাশয়কে পরিত্যাগ করিল। তাঁহার চেহারাখানা এতই নিরেট, দেহের দৈর্ঘ্য-প্রস্থও এত বিপুল যে টিনের তরবারি দিয়া তাঁহার মুণ্ড কাটিয়া লওয়া একেবারেই অসম্ভব। তাঁহাকে দড়ি দিয়া বাঁধিয়া গাছের ডালে ফাঁসি দেওয়াও ভল্লুর সাধ্যাতীত। দুঃখিতভাবে ভল্লু তাঁহাকে অব্যাহতি দিল।

আর শাস্তিযোগ্য কে আছে? ছেদী সিং দরোয়ান! ভল্লু মনে মনে মাথা নাড়িল। ছেদী সিংএর চেহারাটা দুষমণের মত বটে; কিন্তু কেবলমাত্র চেহারা দেখিয়া তাহার বিচার করিলে অন্যায় হইবে। সে প্রায়ই পেয়ারা, কুল, কামরাঙা আহরণ করিয়া আনিয়া চুপি চুপি ভল্লুকে খাওয়ায়; মাঝে মাঝে কাঁধে চড়াইয়া বেড়াইতে লইয়া যায়। অধিকন্তু সন্ধ্যার সময় কোলের কাছে বসাইয়া অতি অদ্ভুত রোমাঞ্চকর কাহিনীকেচ্ছা বলে—শুনিতে শুনিতে তন্ময় হইয়া যাইতে হয়। না—ছেদী সিং দরোয়ানকে পাপিষ্ঠ দুষ্কৃতকারীর পর্য্যায়ে ফেলা যায় না।

তবে—আর কে আছে? বাবা? ভল্লু অনেকক্ষণ গালে হাত দিয়া চিন্তা করিল। অভাবপক্ষে বাবাকে পাপিষ্ঠ বলিয়া ধরা যাইতে পারে, কিন্তু প্রকৃত প্রস্তাবে বাবা লোকটি নেহাৎ মন্দ নয়। মার-ধর তিনি একেবারেই করেন না, নিজের লেখাপড়া লইয়াই সর্ব্বদা ব্যাপৃত থাকেন, (যদিও, অত লেখাপড়া করা পাপিষ্ঠের লক্ষণ কিনা তাহাও বিবেচনার বিষয়)। উপরন্তু, ভল্লুর মাতার সহিত তাঁহার বিশেষ সদ্ভাব আছে বলিয়া মনে হয়। প্রায়ই তাঁহাদের মধ্যে হাস্য-পরিহাস ও অন্তরঙ্গের মত কথাবার্ত্তা হইয়া থাকে—ভল্লু তাহা লক্ষ্য করিয়াছে। আবার

মাঝে মাঝে উভয়ের মধ্যে ঝগড়াও হয়,—তখন ভল্লুর মা চোখে আঁচল দিয়া অস্পষ্ট ভগ্নস্বরে কি বলিতে থাকেন অধিকাংশ বোঝাই যায় না এবং বাবা মুখ ভারী করিয়া ধীরে ধীরে এমন দু'একটি বাক্যবাণ প্রয়োগ করেন যে, মায়ের কান্না আরও বাড়িয়া যায়। অতঃপর, ঝগড়া থামিয়া গেলে বাবা নিভৃতে মাকে অনেক আদর ও খোসামদ করিতেছেন ইহাও ভল্লুর চক্ষু এড়ায় নাই।

এরূপ ক্ষেত্রে কি করা যায়? ভল্লু বড় দ্বিধায় পড়িল। বাবাকে অন্তরের সহিত বদ্-লোক বলা চলে না; অথচ তাঁহাকে বাদ দিলে আর শাস্তি দিবার লোক কোথায়? তবে কি কেবলমাত্র দুষ্ট-লোকের অভাবেই একজন মহাপ্রাণ ডাকাত সর্দ্দারের জীবন ব্যর্থ হইয়া যাইবে? মুণ্ড কাটিয়া ফেলিবার মত লোকই যদি পৃথিবীতে না থাকে, তবে ডাকাত হইয়া লাভ কি?

শীতের দ্বিপ্রহরে চিলের কোঠায় একাকী বসিয়া ভল্লু এইরূপ গভীর চিন্তায় মগ্ন ছিল। এখন সে ধীরে ধীরে উঠিল। এই নৈষ্কর্ম্মের অবস্থা তাহার ভাল লাগিল না। একটা কিছু করিতে হবে। যদি একান্তই পাষণ্ড লোক না পাওয়া যায়—

ভল্লু দ্বিতলে অবতরণ করিল। কেহ কোথাও নাই—বাড়ী নিস্তব্ধ। মা বোধ হয় লিলিকে ঘুম পাড়াইয়া নিজেও একটু শুইয়াছেন। ভল্লু মা'র ঘর অতিক্রম করিয়া চুপি চুপি কাকিমার ঘরে উঁকি মারিল। দেখিল, কাকিমা পালঙ্কের উপর বুকের তলায় বালিশ দিয়া শুইয়া করতলে চিবুক রাখিয়া উদাস-চক্ষে জানালার বাহিরে তাকাইয়া আছেন।

এই ঘরটি কাকিমার শয়নকক্ষ বটে, কিন্তু ব্যাপার গতিকে ভল্লুরও শয়নকক্ষ হইয়া পড়িয়াছিল। পূর্ব্বে ভল্লু নিজের মা'র কাছে শয়ন

করিত ; এই ঘরটা ছিল কাকার। মাস দেড়েক পূর্ব্বে কাকার বিবাহ হইল ; তারপর কি একটা গণ্ডগোল হইয়া গেল,—ফলে কাকা নিজের ঘর ছাড়িয়া বাহিরের একটা ঘরে আশ্রয় লইলেন এবং নবপরিণীতা কাকিমা তাঁহার ঘর দখল করিলেন। ভল্লু বোধ করি কাকিমার রক্ষক হিসাবেই তাঁহার শয্যায় শয়ন করিতে লাগিল।

সুতরাং কাকিমার শয়নকক্ষটিকে ভল্লুর শয়নকক্ষ বলা যাইতে পারে। এই ঘরেই তাহার যাবতীয় খেলার উপকরণ ও অস্ত্র-শস্ত্র লুক্কায়িত ছিল। ডাকাত-সর্দ্দারের প্রধান আয়ুধ—একটি টিনের তরবারি—তাহাও এই ঘরে পালঙ্কের নীচে থাকিত। তরবারিটা বাড়ীসুদ্ধ লোকের চক্ষুশূল ; সকলেরই আশঙ্কা ভল্লু ঐ তরবারি দিয়া কখন কাহার চোখে খোঁচা দিবে। তাই, ভল্লু সেটাকে অতি সঙ্গোপনে পালঙ্কের নীচে কম্বল চাপা দিয়া লুকাইয়া রাখিয়াছিল।

ভল্লু কিছুক্ষণ দ্বারের বাহিরে দাঁড়াইয়া রহিল। তারপর নিঃশব্দে পা টিপিয়া প্রবেশ করিল। কাকিমার মাথার কাপড় খোলা, তাঁহার খোঁপায় সোনার শিকলে বাঁধা কাঁটাগুলি ভল্লু দেখিতে পাইল। কিন্তু কাকিমার উদাস দৃষ্টি জানালার বাহিরে প্রসারিত ; কি জানি কি ভাবিতেছেন। তিনি ভল্লুর আগমন জানিতে পারিলেন না।

সাবধানে ভল্লু পালঙ্কের তলায় প্রবেশ করিল ; কিন্তু তরবারি কম্বলের ভিতর হইতে বাহির করিতে গিয়া ঠুং করিয়া একটু শব্দ হইয়া গেল। কাকিমা চমকিত হইয়া বলিয়া উঠিলেন,—'কে রে ! ভল্লু বুঝি ? খাটের তলায় কি করছিস্ ?'

ধরা পড়িয়া গিয়া ভল্লু বলিল,—'কিচ্ছু না'—তারপর তরবারি হস্তে খাটের তলা হইতে হামাগুড়ি দিয়া বাহির হইয়া আসিল।

ডাকাত-সর্দ্দারকে কাকিমার সম্মুখে হামাগুড়ি দিতে হইল বলিয়া

ভল্লু মনে মনে একটু ক্ষুব্ধ হইল, কিন্তু বাহিরে গর্ব্বিত গাম্ভীর্য্য অবলম্বন করিয়া বীরত্বব্যঞ্জক ভঙ্গীতে দাঁড়াইল।

তারপরই সে স্তম্ভিত হইয়া গেল দেখিল, কাকিমার সুন্দর চোখ দুটিতে জল টল্ টল্ করিতেছে!

কাকিমা চট্ করিয়া আঁচলে চোখ মুছিয়া ফেলিয়া বলিলেন,—'কি করছিলি!'

'কিচ্ছু না'—কাকিমার মুখের উপর সুবর্তুল চোখের দৃষ্টি স্থাপন করিয়া বলিল,—'তুমি কাঁদছ কেন?'

কাকিমা লজ্জিতভাবে মুখখানাকে আর একবার আঁচল দিয়া মুছিয়া বলিলেন,—'কৈ কাঁদছি?—তুই সারা দুপুর রোদ্দুরে রোদ্দুরে ঘুরে বেড়াচ্ছিস্ ত? আয়, আমার কাছে এসে শো।'

'না'—ভল্লুর কৌতূহল তখনও দূর হয় নাই, সে পুনরায় প্রশ্ন করিল,—'কাঁদছিলে কেন বল না। ক্ষিদে পেয়েছে বুঝি?'

স্ত্রীজাতি ক্ষুধার উদ্রেক হইলেই কাঁদে ইহা সে লিলির উদাহরণ দেখিয়া অনুমান করিয়া লইয়াছিল।

'দূর!

'তবে?'

'কিচ্ছু না।—তুই তলোয়ার নিয়ে কোথায় যাচ্ছিস? আয় আমার কাছে।'

'না—আমি এখন যাচ্ছি একটা কাজ করতে।'—বলিয়া ভল্লু দ্বারের দিকে পা বাড়াইল।

কাকিমা তাহাকে ডাকিলেন,—'ভল্লু শুনে যা একটা কথা।'

ভল্লু অনিশ্চিতভাবে ফিরিয়া দাঁড়াইল—'কি?'

'কাছে আয়।'

ভল্লু সন্দিগ্ধভাবে কাকিমাকে নিরীক্ষণ করিল। তাহাকে ধরিয়া বিছানায় শোয়াইয়া রাখিবার অভিসন্ধি তাঁহার নাই তো?—নাঃ, কাকিমা ভাল লোক, তিনি এমন নির্দ্দয় ব্যবহার কখনই করিবেন না।

ভল্লু কাছে আসিয়া অধীরভাবে বলিল,—'কি?'

কাকিমার মুখ একটু লাল হইল; তিনি ভল্লুর হাত ধরিয়া তাহাকে খুব কাছে টানিয়া আনিলেন, তারপর প্রায় তাহার কাণে কাণে বলিলেন,—'তোর কাকা কোথায় রে?'

ভল্লু তাচ্ছিল্যভরে বলিল,—'জানি না। বোধ হয় নীচে আছেন।'

কাকিমা আরও নিম্নস্বরে বলিলেন,—'দেখে এসে আমায় বলতে পারবি? কাউকে কিছু বলিস্‌নি, শুধু দেখে আসবি।'

'আচ্ছা' বলিয়া ভল্লু প্রস্থান করিল। এই সামান্য বিষয়ে এত গোপনীয় কি আছে সে বুঝিতে পারিল না।

নীচে নামিয়া ভল্লু বাহিরের দিকে চলিল। বাহিরের একটা ঘরে তক্তপোষের উপর ফরাস পাতা; তাহার উপর চিৎ হইয়া শুইয়া কাকা বৈরাগ্যপূর্ণ চক্ষে কড়িকাঠের দিকে তাকাইয়া আছেন। ভল্লু দু'একবার ঘরের সম্মুখ দিয়া যাতায়াত করিল কিন্তু কাকার ধ্যানভঙ্গ হইল না; তখন ভল্লু কাকিমাকে খবরটা দিয়া আসিবে ভাবিতেছে, এমন সময় তাহার কুকুর গামা কোথা হইতে ছুটিয়া আসিয়া তাহাকে ঘিরিয়া লাফাইতে লাগিল এবং তরুণ অপরিণত কণ্ঠে ঘেউ ঘেউ করিয়া আনন্দ জ্ঞাপন করিতে লাগিল।

গামার বয়ঃক্রম তিনমাস, চেহারা অতিশয় কৃশ ও দুর্ব্বল। সে যে কালক্রমে ভয়ঙ্কর তেজস্বী বিলাতী কুকুর হইয়া দাঁড়াইবে এ বিষয়ে কেবল ভল্লুর মনেই কোনও সংশয় ছিল না। গামার গলার একটি বক্‌লস্ কিনিয়া দিবার জন্য সে বাড়ীর সকলের কাছে

জনে জনে মিনতি করিয়াছিল কিন্তু কেহই তাহার কথায় কর্ণপাত করে নাই।

চেঁচামেচিতে কাকা বিরক্তিপূর্ণ চোখ কড়িকাঠ হইতে নামাইয়া ভল্লুর দিকে চাহিলেন। ভল্লু তাড়াতাড়ি গামাকে লইয়া সরিয়া গেল।

গামা দীর্ঘকাল পরে প্রভুর সাক্ষাৎ পাইয়াছে—তাহার ক্ষীণ শরীরে যেন আর আনন্দ ধরে না। সে একবার বাগানের দিকে ছুটিয়া যায়, আবার ফিরিয়া আসিয়া ভল্লুর পায়ের উপর থাবা রাখিয়া সাগ্রহে তাহার মুখের পানে তাকায়, তাহার মনের ভাবটা—চল না বাগানে যাই। এমন দুপুর বেলা ঘরের মধ্যে বন্ধ থাকতে তোমার ভাল লাগছে? চল চল, বাগানে কেমন ছুটোছুটি করব!

ভল্লু একটু ইতস্ততঃ করিল, কিন্তু শেষ পর্য্যন্ত গামার আমন্ত্রণ অবহেলা করিতে পারিল না। কাকিমাকে কাকার সংবাদ পরে দিলেও চলিবে—এত তাড়াতাড়িই বা কি! বিশেষতঃ কাকা তো কিছুই করিতেছেন না, কেবল চিৎ হইয়া শুইয়া আছেন। এ সংবাদ দু'ঘণ্টা পরে দিলেও কোনও ক্ষতি হইবে না। ভল্লু গামাকে লইয়া বাগানে চলিল।

বাড়ীর সংলগ্ন বাগানটা বেশ বিস্তৃত। মাঝে মাঝে আম, লিচু, গোলাপ-জামের গাছ—বাকিটা ফুলের গাছে ভরা। বর্ত্তমানে বিলাতি মরশুমি ফুলের শোভায় বাগান আলো হইয়া আছে। কোথাও একরাশ পপী উগ্র রূপের ছটায় মৌমাছিদের আকর্ষণ করিয়া লইয়াছে। ওদিকে সুইট্-পী'র ঝাড় পরস্পর জড়াজড়ি করিয়া সহস্র ফুলের প্রজাপতি ফুটাইয়া রাখিয়াছে। স্থানে স্থানে দু'একটা চন্দ্রমল্লিকা কোঁকড়া মাথা দুলাইয়া নিষ্কলঙ্ক শুভ্র হাসি হাসিতেছে।

কিন্তু উদ্যান-শোভার দিকে ভল্লুর দৃষ্টি নাই। তাহার হাতে

তরবারি, পশ্চাতে ভক্ত অনুচর। সে খুঁজিতেছে অ্যাড্‌ভেঞ্চার। কিন্তু হায়, এই ফুলের মরুভূমিতে অ্যাড্‌ভেঞ্চার কোথায়? বিমর্ষভাবে ভল্লু কয়েকটা ডালিয়া ফুলের পাপড়ি ছিঁড়িয়া চারিদিকে ছড়াইয়া দিল।

কিন্তু ঐকান্তিক ইচ্ছা থাকিলে জগতে কোনো জিনিষই দুষ্প্রাপ্য হয় না, শত্রুও অচিরাৎ আসিয়া দেখা দেয়। অবশ্য কল্পনার জোর থাকা চাই। ভল্লু শত্রুর অন্বেষণে ঘুরিতে ঘুরিতে হঠাৎ একটি চন্দ্রমল্লিকা গাছের সম্মুখে আসিয়া উপস্থিত হইল। গাঢ় লাল রঙের চন্দ্রমল্লিকা—একটি কঞ্চির ঠেক্‌নোতে ভর দিয়া সগর্ব্বে মাথা তুলিয়া দাঁড়াইয়া আছে। ভল্লু কল্পনার চক্ষে দেখিতে পাইল—এ চন্দ্রমল্লিকা নয়, মহাপাপিষ্ঠ জমিদার। ইহার অত্যাচারে বাগানের অন্য সমস্ত ফুল ভয়ে জড়সড় হইয়া আছে; উহার রক্ত চক্ষুর সম্মুখে অদূরে ঐ ভূ-লুণ্ঠিতা পরটুলাকার ফুলটি বন্দিনী তরুণীর মত ম্রিয়মাণ হইয়া পড়িয়াছে।

উত্তেজনায় ভল্লুর চোখ জ্বলজ্বল করিয়া জ্বলিতে লাগিল। সে পায়তারা কষিয়া একবার শত্রুর চারিদিকে প্রদক্ষিণ করিল, তারপর তরবারি আস্ফালন করিয়া কঠোর স্বরে কহিল,—'ওড়ে নড়াধম'—

উত্তেজিত হইলে ভল্লুর উচ্চারণ কিছু বিকৃত হইয়া পড়িত।

নরাধম কোনো জবাব দিল না, কেবল আরক্ত চক্ষে চাহিয়া রহিল। গামা উৎসাহিতভাবে বলিল—'ভুক্ ভুক্—'

ভল্লু পদদাপ করিয়া বলিল,—'ওড়ে নড়াধম, তুই জানিস্ আমি কে? আমি ভল্লু সর্দ্দার—তোর যম।'

এত বড় দুঃসংবাদেও নরাধম বিন্দুমাত্র বিচলিত হইল না। ভল্লু তখন গর্জ্জন করিয়া বলিল,—'পাজি-উল্লুক-গাধা, এই তোর মুণ্ডু কেটে ফেললুম!' বলিয়া সবেগে তরবারি চালাইল।

দুর্ব্বিনীত নরাধমের মুণ্ড কাটিযা মাটিতে পড়িল।

'ভল্লু!'—

হঠাৎ পিছন হইতে গুরু-গম্ভীর আহ্বান শুনিযা ভল্লুর ক্ষাত্র-তেজের উত্তাপ এক মুহূর্ত্তে নির্ব্বাপিত হইল; সে সভয়ে ঘাড় বাঁকাইয়া দেখিল—কাকা! কাকার বৈরাগ্যপূর্ণ ললাটে বৈশাখী মেঘের মত ভ্রূকুটি। তিনি ধীরে ধীরে অগ্রসর হইয়া আসিতেছেন।

গামা কাকার আগমনের সাড়া পাইয়া কাপুরুষের মত আগেই সরিযাছে। উপায় থাকিলে ভল্লুও সরিত কিন্তু কাকা এত কাছে আসিয়া পড়িযাছেন যে পলায়নের চেষ্টা বৃথা। কাল-বৈশাখীর ঝড়টা তাহার মাথার উপর দিয়াই যাইবে।

কাকা আসিযা উপস্থিত হইলেন, ভল্লুর শ্রবণেন্দ্রিয় ধারণ করিয়া বলিলেন,—'এ কি করেছিস্?'

ভল্লু বাঙ্-নিষ্পত্তি করিল না। বাগানের ফুল ছেঁড়া বারণ একথা সে বরাবরই জানে এবং সাধ্যমত এ নিষেধ মান্য করিয়া আসিয়াছে। তবে যে আজ কোন্ দুরন্ত কর্ত্তব্যের তাড়নায় ঐ ফুলটাকে বৃন্তচ্যুত করিযাছে তাহা কাকাকে কি করিয়া বুঝাইবে? ফুলটা যে ফুল নয়—একটা মহাপাপিষ্ঠ নরাধম, এ কথা কাকা বুঝিবেন কি? সকলের কল্পনাশক্তি সমান নয়, ভল্লু জানিত কাকা বুঝিবেন না। অরসিকেষু রসস্য নিবেদনং—তার চেয়ে নীরব থাকাই শ্রেয়ঃ। ভল্লু নীরব রহিল।

কাকা ভল্লুর হাত হইতে তরবারি কাড়িয়া লইয়া দূরে নিক্ষেপ করিয়া বলিলেন,—'কেন ফুল ছিঁড়্লি?'

ভল্লু এবারও জবাব দিল না। কাকা তখন তাহার কাণ ছাড়িয়া চুলের মুঠি ধরিলেন, সজোরে নাড়া দিয়া বলিলেন,—'পাজি-উল্লুক গাধা,

কতবার তোকে মানা করেছি বাগানের ফুলে হাত দিস্‌নি। কেন ছিঁড়্‌লি বল্‌!'

বারবার একই প্রশ্নে ভল্লু উত্ত্যক্ত হইয়া উঠিল। তার উপর চুলের যন্ত্রণা! কাকার বজ্রমুষ্টি ক্রমে ক্রমে যেরূপ দৃঢ়তর হইতেছে, হয়ত শেষ পর্য্যন্ত চুলগুলি তাঁহার মুঠিতেই থাকিয়া যাইবে। অথচ ভাব-গতিক দেখিয়া মনে হইতেছে একটা কোনও উত্তর না পাইলে কাকা শান্ত হইবেন না। যন্ত্রণা ও উগ্র প্রয়োজনের তাড়ায় ভল্লুর মাথায় এক বুদ্ধি গজাইল। সে সজল চক্ষে চিঁ চিঁ করিয়া বলিল,—'কাকিমার জন্যে ফুল তুলেছি!'

ইন্দ্রজালের মত কাজ হইল। সচকিতভাবে কাকা চুল ছাড়িয়া দিলেন, হতবুদ্ধির মত বলিলেন,—'কি বললি?'

এতটা ভল্লুও প্রত্যাশা করে নাই, কিন্তু যে পথে সুফল পাওয়া গিয়াছে সেই পথেই চলাই ভাল। সে আবার বলিল,—'কাকিমার জন্যে ফুল তুলেছি'—বলিয়া ভূপতিত ফুলটা সযত্নে তুলিয়া লইল, তারপর আবার আরম্ভ করিল,—'কাকিমা বললেন—'

'কি বল্‌লেন?'

খুল্লতাতের জেরায় পড়িবার ইচ্ছা ভল্লুর আদৌ ছিল না, বিশেষতঃ মোকাবিলায় মিথ্যা ধরা পড়িবার সম্ভাবনা যখন সম্পূর্ণ বিদ্যমান। বয়ঃপ্রাপ্ত লোকদের একটা মহৎ দোষ, তাহারা প্রত্যেকটি কথা অক্ষরে অক্ষরে সত্য না পাইলে চটিয়া যায়, কল্পনা বলিয়া যে ঐশী শক্তি মাথার মধ্যে নিহিত আছে তাহার সদ্ব্যবহার করিতে চায় না। ভল্লু কাকার প্রশ্নটা এড়াইয়া গিয়া বলিল,—'কাকিমা বড্ড ফুল ভালবাসে, রোজ খোঁপায় তিন্‌টে পাঁচটা ফুল পরেন—'

খুল্লতাত অবাক হইয়া দাঁড়াইয়া রহিলেন। আর বিলম্ব করা অনুচিত বুঝিয়া ভল্লু প্রস্থানোদ্যত হইল।

কাকা ডাকিলেন,—'ভল্লু—শোন্—'

ভল্লু খানিক দূর গিয়াছিল, সেখান হইতে ঘাড় বাঁকাইয়া বলিল,—'আর, কাকিমা তোমায় ডাকছিলেন—তুমি কোথায় আছ দেখতে বললেন'—বলিয়া ক্ষুদ্র পদযুগল সবেগে চালিত করিয়া দিল।

* * * *

বাগানের নৈঋ্ঝ‍র্ত কোণে একটি বড় আম গাছের নিম্নতম শাখায় ভল্লুর স্থায়ী আড্ডা ছিল। স্থূল শাখাটি ভূমির সমান্তরালে কাণ্ড হইতে বাহির হইয়া গিয়াছিল; তাহার ডগার দিকে বসিয়া দোল দিলে শাখাটি মন্দ মন্দ দুলিত।

এই শাখার ঘনপল্লবিত ডগায় বসিয়া একটা বড় রকম দোল দিয়া বিক্ষুব্ধচিত্ত ভল্লু ভাবিতে আরম্ভ করিল। গামা এতক্ষণ নিরুদ্দেশ ছিল; এখন, যেন কিছুই হয় নাই এম্‌নি ভাবে ল্যাজ নাড়িতে নাড়িতে গাছের তলায় আসিয়া বসিল। ভল্লু একবার ভর্ৎসনাপূর্ণ চক্ষে তাহার পানে তাকাইল। অনুচরের ভীরুতা তাহার মর্ম্মে দারুণ আঘাত করিযাছিল।

তারপর পুনরায় সে ভাবিতে আরম্ভ করিল।

প্রদীপের নীচেই অন্ধকার। দুষ্টের দমনব্রত গ্রহণ করিয়া ভল্লু চারিদিকে দুষ্ট অন্বেষণ করিয়া বেড়াইতেছে,—অথচ দুষ্ট, অত্যাচারী, দুর্ব্বৃত্ত বলিতে যাহা কিছু বুঝায় তাহার মূর্ত্তিমান বিগ্রহ ভল্লুর সম্মুখেই হাজির রহিয়াছে। এতক্ষণ এটা সে দেখিতে পায় নাই কেন? তাহার মত মহাপাপিষ্ঠ নরাধম পৃথিবী খুঁজিয়া আর কোথায় পাওয়া যাইবে?

শুধু আজিকার এই ঘটনার জন্য নয়, কাকা যে একজন অবিমিশ্র

পাবও ইহা তাঁহার অনেকদিন আগেই জানা উচিত ছিল। প্রথমতঃ তিনি ডাক্তার—ডাক্তারেরা যে জাতিবর্ণনির্ব্বিশেষে বদ-লোক এ কথা শিশু সমাজে কে না জানে? লিলি পর্য্যন্ত জানে। ভল্লুর সামান্য একটু পেটের অসুখ হইতে না হইতে কাকা তাহার সমস্ত প্রিয় খাদ্য বন্ধ করিয়া এমন সব কটু, তিক্ত, কষায় ঔষধ ও পথ্যের ব্যবস্থা করেন যে সে কথা স্মরণ করিলেই অন্নপ্রাশনের অন্ন ঊর্দ্ধগামী হয়। তাহার উপর তিনি একজন কঠোর ব্রহ্মচারী, মাথায় একটি ক্ষুদ্র টিকি আছে। ভোর পাঁচটা বাজিতে না বাজিতে তিনি শয্যাত্যাগ করিয়া স্নান করেন, তারপর ঠাকুর ঘরে ঢুকিয়া এমন ঘোব ববে কাঁসব-ঘণ্টা বাজাইতে আরম্ভ করেন যে পাডাব ত্রিসীমানার মধ্যে আব কাহাবও ঘুমাইবাব উপায় থাকে না।

শুধু ইহাই নয়, নব-পরিণীতা কাকিমার সঙ্গে তাঁহাব দুর্ব্যবহাব স্মরণ করিলেও তাঁহার নৈতিক দুর্গতি সম্বন্ধে সন্দেহ থাকে না। বিবাহের পূর্ব্বে বাড়ীসুদ্ধ লোকের সহিত কাকাব কথা কাটাকাটি বকাবকি চলিয়াছিল একথা ভল্লুর বেশ মনে আছে। যা হোক, শেষ পর্য্যন্ত কাকা হাঁড়ির মত মুখ করিয়া বিবাহ করিতে গেলেন। কিন্তু বিবাহ কবিয়া আসিযা তিনি অন্দর মহলের সংস্রব একেবারে ত্যাগ করিয়াছেন। এই লইয়া বাড়ীতে অশান্তির শেষ নাই; ভল্লুর মা'র সহিত কাকার প্রায়ই বাগ্‌বিতণ্ডা হয়। কাকা বাযস্কোপের দুষ্ট জমিদারের মত তির্য্যক্ হাসি হাসিয়া বলেন,—'আমি ত আগেই বলে দিয়েছিলুম!'

অথচ কাকিমা অতিশয় ভাল লোক; এতদিন তাঁহার সহিত ঘনিষ্ঠভাবে মিশিয়া ভল্লুর তাহা বুঝিতে বাকি নাই। লজঞ্চুস্ কিনিবার জন্য পয়সার প্রয়োজন হইলে তিনি চুপি চুপি তাহাকে পয়সা দেন;

এমন কি, চোরাই মাল তাঁহার কাছে গচ্ছিত রাখিলে তিনি কাহাকেও বলিয়া দেন না। একবার কতকগুলি ডাঁশা কুল ও খানিকটা কাসুন্দি চুরি করিয়া ভল্লু কাকিমার জিম্মায় রাখিয়াছিল, তিনি সমস্ত কুল ও কাসুন্দি যথাসময়ে তাহাকে প্রত্যার্পণ করিয়াছিলেন, একটি কুল বা একবিন্দু কাসুন্দিও আত্মসাৎ করেন নাই। এরূপ গুণবতী নারী আজকালকার দিনে কোথায় পাওয়া যায়? অন্ততঃ ভল্লুর জানা-শোনার মধ্যে এমন আর দ্বিতীয় নাই।

এ হেন কাকিমাকে কাকা অবহেলা করেন। শুধু অবহেলা করিলে ক্ষতি ছিল না, পরন্তু তিনি কাকিমার উপর অন্যায় উৎপীড়ন করিয়া থাকেন তাহাও সহজে অনুমান করা যায়। পূর্ব্বে দু'একবার কাকিমাকে বালিশে মুখ গুঁজিয়া ফুঁপাইতে শুনিয়া ভল্লুর ঘুম ভাঙিয়া গিয়াছে; আজ সে কাকিমার চক্ষে জল দেখিয়াছে। এসব কি মিছামিছি? ভল্লুর দৃঢ় ধারণা জন্মিল, কাকা সুবিধা পাইলেই আসিয়া কাকিমার কাণ মলিয়া চুল ধরিয়া ঝাঁকানি দিয়া যান। নচেৎ কাকিমা অকারণ কাঁদিবেন কেন?

যে-দিক দিয়াই দেখা যাক, কাকার মত দুর্নীতিপরায়ণ দমন-যোগ্য ব্যক্তি আর নাই।

কিন্তু দমন করিবার উপায় কি? দড়ি দিয়া বাঁধিয়া গাছে ঝুলাইয়া দেওয়া বা তরবারি দিয়া মুণ্ডচ্ছেদ সম্ভব নয়। সে-চেষ্টা করিতে গেলে ভল্লুর জীবনের সুখ-শান্তি চিরতরে নষ্ট হইয়া যাইবে। ক্রুদ্ধ কাকা হয়ত ভল্লুকে চিরজীবন ধরিয়া ভাত ডালের পরিবর্ত্তে গাঁদালের ঝোল ও বোতলের সুতিক্ত ঔষধ খাওয়াইবার ব্যবস্থা করিয়া দিবেন। সুতরাং তাহাতে কাজ নাই।

ভল্লু দীর্ঘকাল বদনমণ্ডল কুঞ্চিত করিয়া চিন্তা করিল কিন্তু কাকাকে

জব্দ করিবার কোনও সহজ পন্থাই আবিষ্কৃত হইল না। তখন সে শাখা হইতে নামিয়া চিন্তাকুলচিত্তে ধীরে ধীরে বাড়ীর দিকে চলিল। গামা এতক্ষণ বৃক্ষতলে লম্বমান হইয়া নিদ্রাসুখ উপভোগ করিতেছিল, এখন উঠিয়া ডন্ ফেলার ভঙ্গীতে আলস্য ভাঙ্গিয়া প্রভুর অনুগামী হইল।

চন্দ্রমল্লিকা ফুলটি এতক্ষণ ভল্লুর হাতেই ছিল, অন্যমনস্ক ভাবে সে তাহার গোটাকয়েক পাপ্‌ড়ি ছিঁড়িয়া ফেলিয়াছিল; তবু ফুলের সৌষ্ঠব একেবারে নষ্ট হয় নাই। বাড়ীতে পৌছিয়া ভল্লু কিছুক্ষণ বিরাগপূর্ণ নেত্রে তাহার দিকে তাকাইয়া রহিল, তারপর অনিচ্ছাভরে উপরে কাকিমার ঘরের উদ্দেশ্যে চলিল।

বাড়ী তখনো নিঃশব্দ—বিশ্রামকারীরা বিশ্রাম করিতেছে। কাকিমার দরজার নিকট পর্য্যন্ত পৌছিয়া ভল্লু থমকিয়া দাঁড়াইয়া পড়িল। কাকার কণ্ঠস্বর! কাকা চাপা অথচ উদাস স্বরে কথা কহিতেছেন। ভল্লু দরজার বাহিরে দেয়ালের সঙ্গে একেবারে সাঁটিয়া গিয়া শুনিতে লাগিল। কাকা বলিতেছেন,—'সংসারে আমার রুচি নেই। আমি একলা থাকতে চাই—ছেলেবেলা থেকেই আমার প্রতিজ্ঞা স্ত্রীলোকের সংসর্গে আসব না। কারণ, দেখেছি যারা স্ত্রীর প্রলোভনে প'ড়ে সংসারে জড়িয়ে পড়েছে, তাদের দ্বারা আর কোনও বড় কাজ হয় না।'

কাকা নীরব হইলেন; কিছুক্ষণ পরে কাকীমার অশ্রুরুদ্ধ অস্পষ্ট কণ্ঠ শুনা গেল,—'তবে বিয়ে করেছিলে কেন?'

'দাদা আর বৌদি'র কথা এড়াতে পারলুম না, তাই বিয়ে করতে হয়েছে। তাঁদের সঙ্গে এই সর্ত্ত হয়েছিল যে, বিয়ে করেই আমি খালাস, তারপর আমার আর কোনও দায়িত্ব থাকবে না। কিন্তু এখন দেখছি, তাঁরা আমায় ঠকিয়েছেন, সর্ত্তের কথা তাঁদের মনে নেই। কিন্তু সে যাক। একটা কথা তোমায় বলে দিই, মনে রেখো—আমার

কাছে তোমার কোনোদিন কিছুর প্রয়োজন হবে না, সুতরাং আমাকে ডাকাডাকি করে মিছে উত্যক্ত কোরো না।'

'আমি ত তোমাকে ডাকিনি—'

ভল্লু দেখিল তাহার স্থান-ত্যাগ করিবার সময় উপস্থিত হইয়াছে। সে ধীরে ধীরে অপসৃত হইয়া নীচে চলিল। তাহার সামান্য একটা কথার সূত্র ধরিয়া কাকা কাকিমাকে তিরস্কার করিতেছেন, এখনি হয়ত সাক্ষী দিবার জন্য তাহার তলব পড়িবে। কাকার মত দুর্জ্জনের নিকট হইতে দূরে থাকাই নিরাপদ।

সিঁড়ি দিয়া নামিতে নামিতে ভল্লু শুনিতে পাইল, তাহার মা নিজের ঘর হইতে বাহির হইয়া কাকাকে উদ্দেশ করিয়া বিস্ময়োৎফুল্ল স্বরে বলিতেছেন,—'ওমা—একি! সন্নিসি ঠাকুর একেবারে বৌয়ের ঘরে ঢুকে পড়েছ যে—'

নীচে নামিয়া ভল্লু দেখিল বাড়ীর ঝি বামা ভীষণ চেঁচামেচি সুরু করিয়া দিয়াছে ও একগাছা ঝাঁটা লইয়া গামাকে চারিদিকে খুঁজিয়া বেড়াইতেছে। তাহার কথা হইতে ভল্লু বুঝিল যে, বামা ভাঁড়ার-ঘরের দাওয়ায় রৌদ্রে শুইয়া হাঁ করিয়া ঘুমাইতেছিল, গামা গিয়া সস্নেহে তাহার মুখ-গহ্বরের অভ্যন্তরে জিহ্বা প্রবিষ্ট করাইয়া তাহার আলজিভ্ চাটিয়া লইয়াছে। বামা গামার উদ্দেশে যে সব বিশেষণ নিক্ষেপ করিতেছে তাহা শুনিলে কুকুরেরও কর্ণেন্দ্রিয় লাল হইয়া উঠে।

ভল্লুও নিঃশব্দে গামাকে খুঁজিতে আরম্ভ করিল। বামার আলজিভ্ চাটিয়া লওয়া যে গামার অন্যায় হইয়াছে তাহাতে সন্দেহ নাই। কিন্তু তবু সব দোষ কি গামার? বামা হাঁ করিয়া ঘুমায় কেন? আর, গামার গলায় একটা বগ্‌লস্ থাকিলে ত এমন ব্যাপার ঘটিতে পারিত না, গামাকে তখন স্বচ্ছন্দে বাঁধিয়া রাখা চলিত! দোষ গামার

নয়,—দোষ বাড়ীর লোকের। তাহারা একটা বগ্‌লস্ কিনিয়া দেয় নাই কেন?

খুঁজিতে খুঁজিতে বাহিরের ঘরে কাকার তক্তাপোষের তলায় ভল্লু গামাকে আবিষ্কার করিল। গামা নিদ্রার ভাণ করিয়া এক চক্ষু ঈষৎ খুলিয়া মিটমিটি চাহিতেছিল, ভল্লুকে দেখিয়া বাহির হইয়া আসিল।

ভল্লু গামার কাণ মলিয়া দিয়া চাপা তর্জ্জনে বলিল,—'পাজি কোথাকার! বামার মুখ এঁটো করে দিয়েছিস্ কেন?'

গামা বিনীতভাবে ল্যাজ নাড়িয়া অপরাধ স্বীকার করিল।

ভল্লু বলিল,—'মজা দেখাচ্চি দাঁড়াও, এবার থেকে তোমায় বেঁধে রাখব।'

গামা পুচ্ছ-স্পন্দনে কাতরতা জ্ঞাপন করিল।

ভল্লু কিন্তু শাসনে কঠোর। খানিকটা ছেঁড়া কাপড়ের পাড় সে অন্য প্রয়োজনে সংগ্রহ করিযাছিল, এখন তাহা পকেট হইতে বাহির করিল। সেটা গামার গলায় বাঁধিতে যাইবে এমন সময় হঠাৎ কাকার শয্যার উপর বালিশের পাশে একটা জিনিষ দেখিয়া তাহার চক্ষু পলকহীন হইয়া গেল। কাকার হাতঘড়িটা রহিয়াছে, ঘড়িতে চামড়ার বগ্‌লস্ সংলগ্ন। ব্যাণ্ড-শুদ্ধ রিষ্ট-ওয়াচ সে পূর্ব্বে দেখে নাই এমন নয়, বহুবার দেখিয়াছে; কিন্তু এখন তাহার মুগ্ধ নেত্র ঐ জিনিষটার উপর নিশ্চল হইয়া রহিল।

এক-পা এক-পা করিয়া অগ্রসর হইয়া সন্তর্পণে ভল্লু সোণার ঘড়িটি হাতে তুলিয়া লইল; তারপর ঘড়ি হইতে বগ্‌লস্ পৃথক করিবার চেষ্টা করিল। কিন্তু কৃতকার্য্য হইল না। তখন ভল্লু একবার দরজার দিকে তাকাইয়া ঘড়িশুদ্ধ বগ্‌লস্ গামার গলায় পরাইয়া দিল। দিব্য মানাইয়াছে। ঘড়িটি গামার লোমে ঢাকা পড়িয়া গিয়াছে—দেখা যায়

না। ভল্লু আগ্রহ-কম্পিত হস্তে কাপড়ের পাড় বগলস্কে বাঁধিয়া অনিচ্ছুক গামাকে টানিতে টানিতে বাহির হইয়া পড়িল।

কাকা তখনও ফিরেন নাই, বোধ হয় মা'র সহিত তর্ক করিতেছেন। এই অবসরে ভল্লু বাগান অতিক্রম করিয়া একেবারে রাস্তায় গিয়া পড়িল।

* * * *

ভল্লু যখন বেড়াইয়া বাড়ী ফিরিল তখন সন্ধ্যা উত্তীর্ণ হইয়া গিয়াছে। ভ্রমণের ফলে বিলক্ষণ ক্ষুধার উদ্রেক হইয়াছিল; ভল্লু গামাকে একটি নিভৃত স্থানে বাঁধিয়া রাখিয়া বাড়ীর ভিতর প্রবেশ করিল।

বাড়ীতে ঢুকিতেই মাংস রান্নার সুগন্ধ তাহার নাসারন্ধ্রে প্রবেশ করিল। সে সটান রান্নাঘরে গিয়া বলিল,—'মা, ক্ষিদে পেয়েছে।' বলিয়া একটা পিঁড়ি পাতিয়া বসিয়া গেল। মা মাংস ও রুটি তাহার সম্মুখে ধরিয়া দিলেন।

নিবিষ্ট মনে আহার করিতে করিতে ভল্লু শুনিতে পাইল, বাড়ীতে একটা কিছু গণ্ডগোল চলিতেছে। সে উৎকর্ণ হইয়া শুনিল। কাকা চাকরদের ধমকাইতেছেন; একবার 'সোণার ঘড়ি' কথাটা শুনা গেল। ভল্লুর বুকের ভিতর ছ্যাঁৎ করিয়া উঠিল।

তারপরই বামা ঝি রান্নাঘরের দ্বারের কাছে আসিয়া উপু হইয়া বসিল, ভারী গলায় বলিল,—'এ ঐ দারোয়ান ড্যাক্‌রার কাজ, বলে দিলুম বড় মা, দেখে নিও। ও ছাড়া এত বুকের পাটা আর কারুর নয়।—কি অনাছিষ্টি কাণ্ড মা, ছোট দাদাবাবুর বিছানার ওপর থেকে সোণার ঘড়ি চুরি! আমি ত বার-বাড়ী মাড়াইনে সবাই জানে। রান্নাঘরে মুক্ত করে, বাসন মেজে, কাপড় কেচে, উঠান্ ঝাঁট দিতেই বেলা কেটে যায়—তা বাইরে যাব কখন? আর, এই এগারো বছর এ বাড়ীতে আছি, একটা কুটো হারিয়েছে কেউ বল্‌তে পারে না।—এ ঐ

ঝ্যাটাখেগো দারোয়ানের কাজ ; মিন্‌ষের মরণ-পালক উঠেছে কিনা, তাই মালিকের সোণার ঘড়িতে হাত দিতে গেছে !'

দারোয়ানের সঙ্গে বামার চিরশত্রুতা।

মা রান্না করিতেছিলেন, বামার সাফাই শুনিতে পাইলেও উত্তর দিলেন না। ভল্লুরও মুখ দেখিয়া মনের অবস্থা বুঝা গেল না। কিন্তু তাহার গলায় মাংসের টুক্‌রা আটকাইয়া যাইতে লাগিল। সে অতিকষ্টে আরও কিছু খাদ্য গলাধঃকরণ করিয়া উঠিয়া পড়িল, পাতের ভুক্তাবশিষ্ট মাংস ও হাড় বাটিতে লইয়া ধীরে সুস্থে রান্নাঘর ত্যাগ করিল। প্রত্যহ দুইবেলা নিজের উচ্ছিষ্ট প্রসাদ সে স্বহস্তে গামাকে খাওযাইত।

গামাকে খাওয়াইতে খাওয়াইতে ভল্লু শুনিল কাকার কণ্ঠস্বর ও মেজাজ উত্তরোত্তর চড়িতেছে, তিনি পুলিসে খবর দিবেন বলিয়া চাকরদের ভয় দেখাইতেছেন। বাবাও সেই সঙ্গে যোগ দিয়াছেন। চাকরেরা ভযে আড়ষ্ট ও নির্ব্বাক হইয়া আছে। ব্যাপার অতিশয গুরুতর হইয়াছে।

ভল্লু কর্ত্তব্য স্থির করিয়া ফেলিল। গামার আহার শেষ হইলে সে তাহাকে লইয়া গুটি গুটি কাকার ঘরের দিকে অগ্রসর হইল। ওদিকের বারান্দায় চেঁচামেচি চলিতেছে, এদিকে কেহ নাই। ভল্লু এপাশ ওপাশ চাহিয়া কাকার ঘরে ঢুকিয়া পড়িল। ঘরটি অন্ধকার ; ভল্লু অন্ধকারে লুকাইয়া তাড়াতাড়ি গামার গলা হইতে ঘড়ি ও বগ্‌লস্ খুলিয়া ফেলিবার চেষ্টা করিল ; কিন্তু বগ্‌লস্ গামার গলায় আঁটিয়া বসিযা গিয়াছে—বোধ করি গামা মাংস খাইয়া মোটা হইয়াছে। ভল্লু অনেক চেষ্টা করিযাও বগ্‌লস্ খুলিতে পারিল না, যতই তাড়াতাড়ি খুলিবার চেষ্টা করে, ততই হাত জড়াইয়া যায়। এদিকে সময় অতিশয় সংক্ষিপ্ত—এখনি হয়ত কেহ ঘরে আসিয়া ঢুকিবে।

ত্রস্ত ভল্লু কি করিবে ভাবিতেছে এমন সময় অতি সন্নিকটে কাকার গলা শুনিয়া সে চমকিয়া উঠিল। সর্ব্বনাশ! মুহূর্ত্ত মধ্যে সে গামাকে তুলিয়া কাকার বিছানায় লেপের তলায় চাপা দিল, তারপর ঘরের সবচেয়ে অন্ধকার কোণে গিয়া দাঁড়াইল।

কিছুক্ষণ রুদ্ধশ্বাসে কাটিয়া গেল। কাকা কিন্তু ঘরে প্রবেশ করিলেন না, বকিতে বকিতে অন্যদিকে চলিয়া গেলেন।

এইবার ভল্লুর সমস্ত সাহস হঠাৎ তাহাকে ত্যাগ করিল। তাহার যেন দম বন্ধ হইয়া আসিতে লাগিল। তস্করবৃত্তি আপাত-লোভনীয় বটে কিন্তু চিত্তের শান্তিবিধায়ক নয়। কাকার কণ্ঠস্বর দূরে চলিয়া গেলে ভল্লু ঘর হইতে বাহির হইয়া পড়িল। আর কোনোদিকে দৃকপাত না করিয়া একেবারে দ্বিতলে নিজের শয়ন কক্ষে গিয়া উপস্থিত হইল। কাকিমা ঘরে ছিলেন, তাহাকে জুতা-মোজা ও গরম জামা খুলিতে দেখিয়া জিজ্ঞাসা করিলেন,—'আজ পড়তে বস্‌লি না ভল্লু, এখনি শুতে এলি যে?'

'বড্ড ঘুম পাচ্ছে' বলিয়া ভল্লু লেপের ভিতর ঢুকিয়া পড়িল।

ওদিকে গামাও নরম বিছানায় লেপের মধ্যে শয়নের ব্যবস্থা দেখিয়া নিঃশব্দে পরম পরিতৃপ্তির সহিত কুণ্ডলী পাকাইয়া নিদ্রার আয়োজন করিল।

* * * *

ভল্লু ঘুমাইয়া পড়িয়াছিল। প্রায় দুই তিন ঘণ্টা ঘুমাইবার পর হঠাৎ একটা বিরাট গর্জ্জন শুনিয়া তাহার ঘুম ভাঙিয়া গেল। কাকিমাও ইতিমধ্যে খাওয়া দাওয়া শেষ করিয়া তাহার পাশে আসিয়া শুইয়াছিলেন —তিনিও চমকিয়া উঠিলেন।

ঘরে আলো জ্বলিতেছিল; ভল্লু চোখ মেলিয়া দেখিল, কাকার

রুদ্রমূর্ত্তি ঠিক খাটের পাশেই দাঁড়াইয়া আছে—হাতে একটা মোটা লাঠি। ভল্লু প্রথমটা কিছু বুঝিতে পারিল না, তারপর তাহার সব কথা মনে পড়িয়া গেল।

কাকা দন্ত ঘর্ষণ করিয়া বলিলেন,—'ভুলো, বেরিয়ে আয় শিগ্‌গির লেপ থেকে—আজ তোকে—'

ভল্লুর মুণ্ড এতক্ষণ লেপের বাহিরে ছিল, এখন তাহা ভিতরে অদৃশ্য হইয়া গেল। সে কাকিমার বুকের কাছে ঘেঁষিয়া শুইল।

রাত্রি তখন মাত্র দশটা। ভল্লুর মা বাবা শয়ন করিতে গেলেও নিদ্রা যান নাই; তাঁহারা চেঁচামেচি শুনিয়া তাড়াতাড়ি বাহির হইয়া আসিলেন। মা ঘরে ঢুকিয়া জিজ্ঞাসা করিলেন,—'কি হয়েছে ঠাকুরপো?'

'হয়েছে আমার মাথা! ভুলো, বেরিয়ে আয় বলছি—'

মা শঙ্কিত হইয়া বলিলেন,—'কি করেছে ভল্লু?'

কাকা ক্রোধে হস্তদ্বয় আস্ফালন করিয়া বলিলেন,—'কি করেছে? ওর ঐ হতভাগা কুকুরটাকে আমার বিছানায় শুইয়ে রেখেছিল; শুতে গিয়ে দেখি লক্ষ্মীছাড়া পেটরোগা কুকুর লেপ বিছানার সর্ব্বনাশ করে রেখেছে। বমি করে সব ভাসিয়ে দিয়েছে।'

শুনিয়া ভল্লুর মাথার চুল পর্য্যন্ত কণ্টকিত হইয়া উঠিল। সে কাকিমার বুকের মধ্যে মাথা গুঁজিয়া একেবারে নিস্পন্দ হইয়া রহিল। কাকিমার শরীরটা এই সময় একবার সজোরে নড়িয়া উঠিল, যেন তিনি হাসি চাপিবার চেষ্টা করিতেছেন। কিন্তু এ রকম ভয়ঙ্কর ব্যাপারে হাসিবার কি আছে তাহা ভল্লু ভাবিয়া পাইল না। গুরু ভোজনের ফলে গামা যে এমন বিদ্‌ঘুটে কাণ্ড করিয়া বসিবে তাহা ভল্লু দুঃস্বপ্নেও কল্পনা করে নাই।

কাকা পূর্ব্ববৎ বলিতে লাগিলেন,—'শুধু কি তাই! কুকুরটাকে

ঘাড় ধরে তুলতে গিয়ে দেখি তিনি আমার রিষ্ট-ওয়াচ গলায় পরে বসে আছেন।'

ঘরের বাহিরে বাবা হো হো করিয়া হাসিয়া উঠিলেন; মা'র কলকণ্ঠ সেই সঙ্গে যোগ দিল। লেপের মধ্যে কাকিমার সর্ব্ব শরীর চাপা হাসির আবেগে ফুলিয়া ফুলিয়া দুলিয়া দুলিয়া উঠিতে লাগিল।

কাকা বলিলেন,—'তোমাদের হাসি পাচ্ছে? ঐ ঘড়ির জন্যে চাকর-গুলোকে শুধু মারতে বাকি রেখেছি। ভাগ্যে পুলিসে খবর দেওয়া হয় নি, নয় ত কেলেঙ্কারির একশেষ হত; পুলিস এসে দেখত, কুকুরের গলায় ঘড়ি বাঁধা রয়েছে।—না, এ সব হাসির কথা নয়; ভুলোর বজ্জাতি বন্ধ করা দরকার।'

মা হাসিতে হাসিতে বলিলেন,—'তা বেশ ত, কাল সকালে ওকে শাসন কোরো।'

কাকা বলিলেন,—'না বৌদি, সে হবে না। তুমি ওকে এখনি লেপের ভেতর থেকে বার করে আনো।'

মা মুখে আঁচল দিলেন, তারপর বলিলেন,—'কেন, তুমিই আনো না।'

'না না,—তুমি ওকে বিছানা থেকে বার করে আনো—তারপর আমি—'

'কেন বল ত? বিছানা ছুঁলে কি তোমার জাত যাবে?'

'না না—মানে—। আচ্ছা বেশ, কাল সকালেই হবে—' দ্বারের দিকে এক পা বাড়াইয়া কাকা দাঁড়াইলেন—'কিন্তু আমার বিছানা! আমি আজ শোব কোথায়?'

মা জিজ্ঞাসা করিলেন,—'বিছানা কি একেবারে গেছে?'

'শুধু বিছানা! সে-ঘরে ঢোকে কার সাধ্য।'

মা হাসিভরা মুখ গম্ভীর করিবার চেষ্টা করিয়া বলিলেন,—'তাই ত! বাড়ীতে ত আর লেপও নেই। তাহলে তোমাকে এই ঘরেই শুতে হয়।'

কাকা বলিলেন,—'এত রাত্রে ঠাট্টা ভাল লাগে না বৌদি। একটা লেপ বার করে দাও, বৈঠকখানায় ফরাসের ওপরেই শুয়ে থাকব।'

'আর ত লেপ নেই।'

'নেই!'

'একখানা বাড়তি ছিল, সেটা তুমি গায়ে দিচ্ছিলে। আর কোথায় পাব।'

কাকা রাগিয়া বলিলেন,—'এ তোমার দুষ্টুমি—আসল কথা দেবে না। উঃ—এই মেয়েমানুষ জাতটা—। বেশ, র‍্যাপার গায়ে দিয়েই শোব।' বলিয়া তিনি প্রস্থানোদ্যত হইলেন।

মা তাহার হাত ধরিয়া ফেলিয়া বলিলেন,—'ছি ঠাকুরপো, ছেলেমানুষী কোরো না, আজ এই ঘরেই শোও। এই শীতে কেবল র‍্যাপার গায়ে দিয়ে শুলে অসুখে পড়বে যে।'

'তা হোক—হাত ছাড়।'

'লক্ষ্মী ভাই আমার, আজ রাতটা শোও—আমি ভল্লুকে আমার বিছানায় নিয়ে যাচ্ছি।'

'না।'

'তুমি সব বিষয়ে এত বুদ্ধিমান বিচক্ষণ, আর এই সামান্য বিষয়ে এত অবুঝ হচ্চ! ধর্ম্ম-কর্ম্মে তোমার এত নিষ্ঠে, আর যাকে মন্ত্র পড়ে বিয়ে করেছ তাকে হেনস্থা করলে পাপ হয়, এটা বুঝতে পার না?'

'সে দোষ আমার নয়—তোমাদের। আমি বিয়ে করতে চাই নি।'

'বেশ, দোষ আমাদের, আমি ঘাট মান্‌ছি। কিন্তু বৌ ত কোনো দোষ করেনি।'

কাকা উত্তর দিলেন না, হাত ছাড়াইয়া দ্রুতপদে প্রস্থান করিলেন।

তিনি চলিয়া গেলে মা কিছুক্ষণ নীরব হইয়া রহিলেন। তারপর একটা নিশ্বাস ফেলিয়া বলিলেন,—'মায়া, জেগে আছ নাকি?'

কাকিমাও একটা নিশ্বাস ফেলিয়া মৃদুকণ্ঠে বলিলেন,—'হ্যাঁ।'

মা কিছু বলিলেন না, আরও কিছুক্ষণ দাড়াইয়া থাকিয়া আবার একটা গভীর দীর্ঘনিশ্বাস মোচন করিয়া ধীরে ধীরে প্রস্থান করিলেন।

চারিদিক হইতে এই দীর্ঘনিশ্বাস ফেলাফেলি দেখিয়া ভল্লুর খুল্লতাত-ভীতি অনেকটা কাটিয়া গেল। সে লেপের ভিতর হইতে মুণ্ড বাহির করিল। দেখিল, কাকিমা আলোর দিকে তাকাইয়া আছেন, তাঁহার দুই চক্ষু জলে ভাসিয়া যাইতেছে।

কাকার নিষ্ঠুরতাই এই অশ্রুজলের হেতু তাহাতে সংশয় নাই। ভল্লু বিছানায় উঠিয়া বসিল, আবেগপূর্ণ স্বরে বলিল,—'কাকিমা!'

চোখ মুছিয়া কাকিমা বলিলেন,—'কি?'

ভল্লু বলিল,—'কাকা নড়াধম—না?'

কাকিমা উত্তর দিলেন না।

ভল্লু আবার বলিল,—'কাকা কারুর কথা শোনে না। মা'র কথা শোনে না, বাবার কথা শোনে না, তোমার কথা শোনে না—খালি আমাকে বকে। কাকা নড়াধম।'

কাকিমা এবারও তাহার কথায় সায় দিলেন না, তাহাকে কোলের কাছে টানিয়া লইয়া ভাঙা ভাঙা গলায় বলিলেন,—ঘুমো ভল্লু, অনেক রাত হয়েছে।'

ভল্লু শুইল বটে কিন্তু তাহার ঘুম আসিল না। কাঁচা ঘুমের উপর

কাকার উগ্র অভিযানে তাহার ঘুম চটিয়া গিয়াছিল; সে নীরবে শুইয়া ভাবিতে লাগিল।

ক্রমে এগারোটা বাজিয়া গেল; ঠং করিয়া সাড়ে এগারোটা বাজিল। তবু ভল্লুর চোখে ঘুম নাই। সে উত্তপ্ত মস্তিষ্কে চিন্তা করিতেছে। কাকিমা অনেকক্ষণ জাগিয়া থাকিয়া মাঝে মাঝে বুক-ভাঙা নিশ্বাস ফেলিতে ফেলিতে শেষে বোধ করি ঘুমাইয়া পড়িয়াছেন। ভল্লু একবার ঘাড় ফিরাইয়া দেখিল, তাঁহার চক্ষু মুদিত, তিনি শান্তভাবে নিশ্বাস ফেলিতেছেন।

কাকিমার মুখের দিকে চাহিয়া ভল্লুর কাকার উপর ক্রোধ ও বিদ্বেষ আরো বাড়িয়া গেল। ডাকাত সর্দ্দারের আর কত সহ্য হয়! আজ দ্বিপ্রহর হইতে যে অমানুষিক অত্যাচার তাহার উপর হইয়াছে, তাহা না হয় সে সহ্য করিয়াছে; তাহার সাধের তরবারিটা ভাঙিয়া ব্যবহারের অযোগ্য হইয়া গিয়াছে তবু সে কিছু বলে নাই। কিন্তু কাকিমার প্রতি এই নিষ্ঠুরতা—নারী নির্য্যাতন—! সে কি করিয়া বরদাস্ত করিবে? ভল্লুর ক্ষুদ্র প্রাণের সমস্ত chivalry সঙ্গীন উঁচাইয়া খাড়া হইয়া উঠিল। যায় প্রাণ যাক্ প্রাণ—ভল্লু কাকাকে শাসন করিবেই!

কিন্তু—

প্রতিহিংসার কল্পনায় রাত্রি জাগরণ করা যত সহজ, কল্পনাকে কার্য্যে পরিণত করা তত সহজ নয়। উপায় চিন্তা করিতে করিতে ভল্লুর ক্ষুদ্র মস্তিষ্ক ফাটিয়া যাইবার উপক্রম হইল।

অবশেষে দীর্ঘ জটিল চিন্তার পর ভল্লু সিদ্ধান্তে উপনীত হইল। তাহার অধরে একটু হাসি দেখা দিল।

কাকা কাকিমার উপর অত্যাচার করেন বটে—কিন্তু দূর হইতে। ইহার প্রকৃত কারণ, তিনি কাকিমাকে ভয় করেন। বাড়ীর মধ্যে

কাকা কেবল কাকিমাকেই ভয় করেন। প্রমাণ, কাকিমা এ বাড়ীতে আসার পর হইতে কাকা নিজের ঘর ছাড়িয়া পলায়ন করিয়াছেন; এমন কি বিছানা স্পর্শ করিবার সাহস পর্য্যন্ত তাঁহার নাই। মুখে তিনি যতই বীরত্ব প্রকাশ করুন না কেন, কাকিমার ভয়ে তিনি সর্ব্বদা সন্ত্রস্ত হইয়া আছেন। নচেৎ বাড়ীশুদ্ধ লোকের এত সাধ্য-সাধনা সত্ত্বেও তিনি কাকিমার সংস্পর্শে আসিতে গররাজি কেন?

এরূপ ক্ষেত্রে কাকাকে জব্দ করিবার একমাত্র উপায়—

ভল্লুর মুখের হাসি আরও বিস্তার লাভ করিল। সে ধীরে ধীরে শয্যা হইতে নামিল—কাকিমা জাগিলেন না। ঘড়িতে বারোটা বাজিল।

বিছানা ও লেপের তপ্ত আয়েস ত্যাগ করিতে তাহার কষ্ট হইল; কিন্তু সঙ্কল্পিত কর্ত্তব্য পালন করিতে ভল্লু কোন সময়েই পরাঙ্মুখ নয়। সে নিঃশব্দ পদক্ষেপে ঘরের বাহির হইল।

বাড়ী অন্ধকার। কোন্ অদৃশ্য স্থান হইতে একটা মট্ মট্ শব্দ আসিতেছে—যেন কে অন্ধকারে বসিয়া আঙুল মট্কাইতেছে। ভল্লুর বুক দুর্ দুর্ করিয়া উঠিল; সে কিছুক্ষণ দুই মুঠি শক্ত করিয়া দাঁড়াইয়া রহিল।

শব্দটা অপ্রাকৃত নয়, একটা দরজার তক্তায় কীট গর্ত্ত করিতেছে। ভল্লু ধীরে ধীরে রুদ্ধ নিশ্বাস মোচন করিল। কিন্তু ভয় বস্তুটা এমনি যে বাস্তব অবাস্তবের অপেক্ষা রাখে না,—অন্ধকারে নিজের পদশব্দও আতঙ্কের সৃষ্টি করে। ভল্লুর প্রবল ইচ্ছা হইল, ফিরিয়া গিয়া বিছানায় শুইয়া পড়ে,—কাজ নাই আর কাকাকে শাসন করিয়া। কিন্তু সে দাঁতে দাঁত চাপিয়া মনে মনে বলিল,—'আমি ভল্লু সর্দ্দার! আমি কাউকে ভয় করি না—কিচ্ছু ভয় করি না—'

তথাপি, চক্ষু দুটি দৃঢ়ভাবে বন্ধ করিয়াই ভল্লু সিঁড়ি দিয়া নীচে নামিয়া চলিল। নিতান্ত পরিচিত পথ, তাই কোন দুর্ঘটনা ঘটিল না। অবশেষে, শীতে কাঁপিতে কাঁপিতে সে বৈঠকখানার দ্বারে উপস্থিত হইল।

ঘরে মৃদু আলো জ্বলিতেছে। ভল্লু দেখিল, আপাদমস্তকে র‍্যাপার মুড়ি দিয়া কাকা প্রায় গামার মতই কুণ্ডলিত হইয়া শুইয়া আছেন।

ভল্লু কাকার গা ঠেলিয়া ডাকিল,—'কাকা।'

কাকা চমকিয়া উঠিলেন,—'অ্যাঁ—কে!'—ভল্লুকে দেখিয়া ধড়মড় করিয়া উঠিয়া বসিয়া বলিলেন,—'কি হয়েছে রে!'

শীতের সহিত অন্যান্য মানসিক আবেগ মিশ্রিত হইয়া ভল্লুর দন্তবাদ্য আরম্ভ হইয়াছিল, সে বলিল,—'কাকিমার অসুখ করেছে—ত্‌তুমি শিগ্‌গির চল—'

'কি হয়েছে?'

ভল্লু বিপদে পড়িল। রোগের লক্ষণ সম্বন্ধে সে আগে চিন্তা করে নাই; অথচ কাকা ডাক্তার তাঁহাকে বাজে কথা বলিয়া প্রতারিত করা চলিবে না। পূর্ব্বে কয়েকবার কাল্পনিক রোগের উল্লেখ করিয়া ভল্লু ধরা পড়িয়া গিয়াছে।

হঠাৎ তাহার একটা রোগের কথা মনে পড়িয়া গেল। কয়েক মাস আগে লিলির ঐ রোগ হইয়াছিল, (স্যাণ্টোনিন প্রয়োগে আরাম হয়)। লিলির যে রোগ হইয়াছিল তাহা কাকিমার হইতে বাধা নাই—বিশেষতঃ যখন উভয়েই মেয়েমানুষ। ভল্লু ঢোক গিলিয়া বলিল,—'দাঁত কিড়্‌মিড়্ করছেন।'

দাঁত কিড়্‌মিড়্ করিতেছে! হিষ্টিরিয়া নাকি? কাকা ভ্রূ কুঞ্চিত করিয়া উঠিয়া দাঁড়াইলেন। এত রাত্রে—! বিচিত্র নয়। আজ রাত্রে ঐ সব বকাবকির পর—হয়ত—

কাকা জিজ্ঞাসা করিলেন,—'আর কি করছে ?'

'আর কিছু না—শুয়ে আছেন।'

হুঁ—হিষ্টিরিয়াই বটে! কাকা একটু দ্বিধা করিলেন। কিন্তু অনুতপ্ত মানুষের কাছে কঠোর ব্রহ্মচারীর পরাজয় হইল। তিনি আলমারি হইতে একটা বেঁটে সবুজ রংয়ের শিশি লইয়া সংক্ষেপে বলিলেন,—'চল্।'

ভল্লুর বুকের ভিতর ধড়াস-ধড়াস করিতে লাগিল। কঠিন ও বিপজ্জনক কার্য্য ফলনোন্মুখ হইলে ঐরূপ সকলেরই হয়। সে নিঃশব্দে কাকার অনুসরণ করিল।

কাকা উপরে উঠিয়া ঘরের দ্বারের সম্মুখে একবার দাঁড়াইলেন; তারপর ভিতরে প্রবেশ করিলেন।

খাটের পাশে দাঁড়াইয়া রোগিণীর অনাবৃত মুখের দিকে চাহিতেই একটা অজ্ঞাতপূর্ব্ব মধুর অনুভূতি তাঁহার সর্ব্বাঙ্গের উপর দিয়া বহিয়া গেল। কিন্তু তিনি তখনই মনকে যথোচিত কঠিন করিয়া হস্তস্থ শিশির মুখ খুলিয়া রোগিণীর নাকের সম্মুখে ধরিলেন।

কাকিমা শিহরিয়া জাগিয়া উঠিলেন। ঠিক এই সময় দ্বারের কাছে খুট্ করিয়া শব্দ হইল। কাকা ঘাড় ফিরাইয়া দেখিলেন—দ্বার বন্ধ; ভল্লু ঘরে নাই।

তিনি এক লাফে গিয়া দরজায় টান মারিলেন—দরজা খুলিল না। বাহির হইতে শিকল লাগান।

কাকা চাপা গর্জ্জনে বলিলেন,—'ভল্লু! শিগ্‌গির দোর খোল্ পাজি—নৈলে খুন করব।'

কিন্তু ভল্লু তখন পাশের ঘরে গিয়া বাবার লেপের মধ্যে ঢুকিয়া পড়িয়াছে।

*   *   *   *

পরদিন ভোর হইতে না হইতে ভল্লুর ঘুম ভাঙিল।

মা বাবা তখনো সুপ্ত ; ভল্লু চুপি চুপি উঠিয়া বাহিরে আসিল।

কাকিমার দরজা তেমনি বাহির হইতে শিকল লাগান, অর্থাৎ কাকা সারারাত্রি বাহির হইতে পারেন নাই। বিজয়গর্ব্বে ভল্লু সর্দ্দারের মুখ উৎফুল্ল হইয়া উঠিল ; সে নির্জনে একবার কিরাত নৃত্য নাচিয়া লইল। ভবিষ্যতে তাহার ভাগ্যে যাহা আছে তাহা তো আছেই, তাই বলিয়া বর্ত্তমানের বিজয়োল্লাস তো আর দমন করিয়া রাখা যায় না।

কিন্তু কাকা কিরূপ নির্য্যাতন ভোগ করিতেছেন তাহা স্বচক্ষে দেখিবার লোভও সে সম্বরণ করিতে পারিল না। জানালায় একটি ক্ষুদ্র ছিদ্র ছিল—ভল্লু তাহাতে চোখ লাগাইয়া উঁকি মারিল।

যাহা দেখিল, তাহাতে স্তম্ভিত বিস্ময়ে চক্ষু চক্রাকার করিয়া ভল্লু সরিয়া আসিল। তারপর দৌড়িতে দৌড়িতে মা'র ঘরে ফিরিয়া গেল। ঘুমন্ত মা'কে নাড়া দিয়া জাগাইতে জাগাইতে উত্তেজনা-সংহত কণ্ঠে বলিল,—'মা! মা! কাকা কাকিমাকে তিন্‌টে-পাঁচটা চুমু খাচ্ছেন।'

১০ই চৈত্র, ১৩৪১

# ইতর-ভদ্র

রাত্রি প্রায় এগারটার সময় রসা রোডে প্রফেসার সরকারের বাড়ীতে নিমন্ত্রণ রক্ষা করিয়া সমরেশ বাসায় ফিরিতেছিল। অনেকটা পথ যাইতে হইবে, তাহার বাসা মির্জ্জাপুর ষ্ট্রীটে, কিন্তু এত রাত্রে ট্রাম ও বাসের যাতায়াত কমিয়া আসিয়াছিল; তবু কোনো একটা বাহন পাইবার আশায় সমরেশ ক্লান্তভাবে চৌরঙ্গীর রাস্তা দিয়া চলিয়াছিল।

পাশ দিয়া দুটা খালি বাস চলিয়া গেল, একটা শূন্য ট্যাক্সির চালক সতৃষ্ণভাবে তাহার দিকে তাকাইতে তাকাইতে ধীরগতিতে বাহির হইয়া গেল। সমরেশ লক্ষ্য করিল না।

এইরূপ অসামান্য অমনোযোগের কারণ, আজ তাহার জীবনে ঘৃণা হইয়া গিয়াছিল। সে অত্যন্ত হতাশ ভাবে এই কথাটাই তোলাপাড়া করিতে করিতে চলিয়াছিল, যে, সে ভদ্রলোক নয় এবং কোনো কালেই ভদ্রলোক হইতে পারিবে না। সুতরাং তাহার পক্ষে বাঁচিয়া থাকা না থাকা দুই সমান।

বাপের পয়সা থাকিলেই যে ভদ্রলোক হওয়া যায় না একথা কে না জানে? প্রকৃত ভদ্রলোক হইতে হইলে আরো কতকগুলি সদ্‌গুণের আবশ্যক। বিলাতী মতে জেণ্টল্‌ম্যান্ বলিতে কতকগুলা সদাচারের সমষ্টি বুঝায়, আমাদের দেশীশাস্ত্রেও আচার বিনয় বিদ্যা প্রভৃতি শব্দের দ্বারা শিষ্টতার একটা আদর্শ খাড়া করা হইয়াছে। সমরেশ বিবেচনা করিয়া দেখিল, সেরূপ গুণ তাহার একটিও নাই। বস্তুতঃ সে যে ভদ্রলোক নয়, এ সন্দেহ তাহার বহুপূর্ব্বেই জন্মিয়াছিল কিন্তু আজ তাহা একেবারে বদ্ধমূল হইয়া গিয়াছে।

প্রথমতঃ সে স্ত্রীলোকের সঙ্গে সহজ ভাবে কথা কহিতে পারে না কেন? অন্য স্ত্রীলোকের সঙ্গে যদি বা পারে, সুষমাকে দেখিলেই তাহার বাক্‌রোধ হইবার উপক্রম হয় কেন? তাহার বুদ্ধি আছে, বুদ্ধি না থাকিলে কেহ বি-এ পরীক্ষায় দর্শনশাস্ত্রে অনার্স লইয়া প্রথম স্থান অধিকার করিতে পারে না। তবু সুষমার সঙ্গে কথা কহিবার একটা দূর সম্ভাবনা উদয় হইবামাত্র তাহার বাহ্যেন্দ্রিয়গুলা এবং সঙ্গে সঙ্গে বুদ্ধি-সুদ্ধি অমন জড়ত্ব প্রাপ্ত হয় কেন?

দ্বিতীয় কথা ভূপেন নামধারী তাহার যে একজন সহপাঠী আছে, যাহার সহিত গত চার বৎসর যাবৎ সে বিদ্যার ক্ষেত্রে প্রতিদ্বন্দ্বিতা করিয়া আসিতেছে, তাহাকে দেখিবামাত্র আজকাল তাহার মাথায় খুন চড়িয়া যায় কেন? ভূপেন অত্যন্ত মিশুক এবং স্ত্রী-পুরুষ-নির্ব্বিশেষে সকলের সঙ্গে স্বচ্ছন্দে কথা কহিতে পারে; কিন্তু তাই বলিয়া তাহাকে মুখ খারাপ করিয়া গালি দিবাব প্রবৃত্তি কোন ভদ্রলোকের হইয়া থাকে?

তৃতীয় কথাটা আজ প্রফেসার সরকারের বাড়ীতে নিমন্ত্রণ খাইতে গিয়া অত্যন্ত রূঢ় এবং লজ্জাকর ভাবে প্রকাশ হইয়া পড়িয়াছে,—তাহা এই যে, সমরেশ শিক্ষিত ভদ্রসমাজে বিচরণ করিবার মত শিষ্টাচার ও আদব-কায়দা কিছুই জানে না। ইহার পর নিজেকে ভদ্রলোক বলিয়া পরের কাছে ঘোষণা করা দূরের কথা, নিজের কাছে স্বীকার করাও সমরেশের পক্ষে অসম্ভব হইয়া পড়িয়াছে।

নিজের সামাজিক চালচলন নিরপেক্ষভাবে অন্যের সহিত তুলনা করিয়া বিচার করিবার উপযুক্ত অন্তর্দৃষ্টি অনেকেরই থাকে না; সমরেশের সেটা ছিল। তাই সে আজ নিঃসংশয়ে বুঝিতে পারিয়াছে যে, সে ভদ্রলোক নয়। কিন্তু ও কথাটা অনেকবার বলা হইয়া গিয়াছে।

এই সূত্রে কিন্তু একটা কথা আজ সমরেশের কিছুতেই মনে পড়িল না ; মনে পড়িলে তাহার মন নিশ্চয় অনেকটা পরিষ্কার হইয়া যাইত। বছর দুয়েক আগে তাহার কলেজের জনৈক সাহেব প্রফেসার অন্যান্য কয়েকটি ভাল ছেলের সঙ্গে তাহাকেও ডিনারে নিমন্ত্রণ করিয়াছিলেন। খাইতে গিয়া সমরেশ দেখিল টেবিলের উপর ডিনার পরিবেষণ হইয়াছে এবং ছুরি কাঁটা দিয়া খাইবার ব্যবস্থা। তাহা দেখিয়া সে বলিয়াছিল,—স্যার, ছুরি কাঁটা চালাতে ত জানি না, খাব কেমন করে ?

পাদ্রী প্রফেসার হাসিয়া বলিয়াছিলেন,—যেমন করে খেয়ে থাকো তেমনি করে খাবে ; ভগবান তোমাকে অতগুলো আঙুল দিয়েছেন কি জন্যে ?

সমরেশ মাথা নাড়িয়া বলিয়াছিল,—না স্যার তা হতে পারে না, ছুরি কাঁটা দিয়েই খাব। আপনারা কিন্তু হাস্‌তে পাবেন না।

সেদিন সমরেশ ছুরি কাঁটা দিয়াই খাইয়াছিল এবং তাহার খাইবার ভঙ্গী দেখিয়া প্রফেসার সাহেব ও অন্যান্য ক্রিশ্চান ছেলেরা খুব হাসিয়াছিল। কিন্তু সমরেশ তিলমাত্র লজ্জা বা ক্ষোভ অনুভব করে নাই বরং নিজেও হাসিয়া বলিয়াছিল,—প্রথমবারেই কি হয়। আবার নিমন্ত্রণ করে দেখ্‌বেন, স্যার, টেব্‌ল্‌-ম্যানার্স সব দুরস্ত হয়ে গেছে।

যাঁহারা এতদূর পর্য্যন্ত ধৈর্য্য ধরিয়া পড়িয়াছেন তাঁহারা নিশ্চয় অধীর হইয়া ভাবিতেছেন—কথাটা কি ?

কথাটা সেই পুরাতন কথা। পৃথিবীতে যখন ভদ্রলোক বলিয়া কোনো জীবের বাস ছিল না তখন এ কাহিনীর আরম্ভ হইয়াছিল, এবং ঐ জীবটী পৃথিবী হইতে যখন মরিয়া নিঃশেষ হইয়া যাইবে তখনো এ কাহিনীর সমাপ্তি হইবে না।

কিন্তু একেবারে আদিম কাল হইতে না হোক ব্যাপারটা আর একটু আগে হইতে বলা দরকার।

সমরেশ কলিকাতার ছেলে নয়, তাহার বাপ বাঙলা দেশেরই কোনো একটা বড় সহরের একজন বিখ্যাত ডাক্তার। সমরেশ যখন সম্মানের সহিত প্রবেশিকা উত্তীর্ণ হইল তখন তিনি তাহাকে কলিকাতায় একটা বাসা করিয়া দিয়া কলেজে ভর্ত্তি করিয়া দিয়া গেলেন। সমরেশ একাকী বাসায় থাকিয়া গভীর মনঃসংযোগে পড়াশুনা আরম্ভ করিয়া দিল এবং নিয়মিত কলেজ যাইতে লাগিল।

আই-এ পরীক্ষায় সমরেশ বিশ্ববিদ্যালয়ের দ্বিতীয় স্থান অধিকার করিল। যে ছেলেটি ফার্ষ্ট হইল তাহার নাম ভূপেন ঘোষ। ভূপেনকে সমরেশ কখনো চোখে দেখে নাই—ভূপেন অন্য কলেজের ছাত্র,—কিন্তু আগামীবারে তাহাকে পরাস্ত করিবার জন্য সে সুরু হইতেই উঠিয়া পড়িয়া লাগিয়া গেল।

বি-এ পরীক্ষায় সমরেশ ফার্ষ্ট হইল, ভূপেন দ্বিতীয় স্থান পাইল। তারপর এম-এ পড়িবার সময় দুইজনে একই কলেজে নাম লিখাইল। দুইজনেরই একই বিষয়,—এক্সপেরিমেণ্টাল্ সাইকলজি। প্রথম কিছুদিন দুইজনে একটু দূরে দূরে রহিল, তারপর সামান্য একটু আলাপ হইল। ভূপেন অত্যন্ত সৌখীন ও মার্জ্জিত ভাবের ছোকরা কিন্তু সে-ই যাচিয়া আলাপ করিল,—'আপনার সঙ্গে আলাপ হওয়া সৌভাগ্য বলে মনে করি।'

সমরেশ হাসিয়া উত্তর করিল,—'সেটা উভয়তঃ। গোড়া থেকে যাঁর সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা চলেছে তাঁকে জানবার ইচ্ছা হওয়া স্বাভাবিক। এ ভালই হল আমাদের দ্বন্দ্বের ক্ষেত্র ক্রমেই সঙ্কীর্ণ হয়ে আস্‌ছে। এবার কিন্তু আপনার পালা।'

ভূপেন বলিল,—'এ দ্বন্দ্বে আমার দিক থেকে কোনো গ্লানি নেই, আছে শুধু প্রতিযোগিতার উদ্দীপনা।'

সমবেশ বলিল,—'এ পক্ষেও তাই। হারলে অপমান নেই কিন্তু জিতলে আনন্দ আছে।'

পরিচয় কিন্তু ইহার বেশী অগ্রসর হইতে পাইল না। হঠাৎ একদিন মেয়েলি হাতের একটি ক্ষুদ্র কাঁচি ইহাদের মধ্যেকার ক্ষীণ যোগসূত্রটিকে কাটিয়া দ্বিখণ্ড করিয়া দিল।

সুষমা প্রফেসার সরকারের ভাগিনেয়ী—বয়স আঠারো বৎসর। সঞ্চারিণী পল্লবিনী লতার মত তার চেহারা। সে জুতামোজা পরে, একাকিনী পথ দিয়া সোজা হাঁটিয়া যায় এবং প্রয়োজন হইলেই অন্য দেশী চালে কথাবার্ত্তা বলে। কিন্তু তাহাকে দেখিয়া মনে হয় সে সঞ্চারিণী পল্লবিনী লতা। অন্ততঃ সমবেশ আজ পর্য্যন্ত তাহার অন্য উপমা খুঁজিয়া পায় নাই। সে কালো কি ফর্সা, সুন্দরী কি মাঝারি, ব্লণ্ড কি ব্রুনেট এ সব কথা ভাবিয়া দেখিবার বেচারা অবসর পায় নাই। এ বিষয়ে বিশ্লেষণ-শক্তি প্রস্ফুটিত হইবার পূর্ব্বেই মুকুলে ঝরিয়া গিয়াছিল।

সুষমা আই-এ পাশ করিয়া বেথুন কলেজে থার্ড ইয়ারে পড়িতেছে; সে হপ্তার মধ্যে দুতিন দিন মামার লেকচার শুনিতে আসিত, প্রফেসার সরকার অনুমতি দিয়াছিলেন। মামার ক্লাশে ছাত্রের সংখ্যা খুবই কম, গুটি সাত-আটের বেশী নয়। তাহাদেরই মধ্যে একটু তফাতে বসিয়া সুষমা একাগ্রমনে মামার উপদেশ শুনিত এবং ঘণ্টা বাজিলে কোনোদিকে ভ্রূক্ষেপ না করিয়া সঞ্চারিণী পল্লবিনী লতার মত উঠিয়া চলিয়া যাইত। দোতলা হইতে সিঁড়ি দিয়া দ্রুত লঘুপদে নামিয়া ফুটপাথের উপর কিছুক্ষণ দাঁড়াইয়া থাকিত, পথে ট্যাক্সি দেখিলে সেই ট্যাক্সিতে চড়িয়া বাড়ী

যাইত। তাহার বাড়ী সহরের উত্তর দিকে, বোধ হয় হাতীবাগান অঞ্চলে। ক্লাশের একটি ছাত্র বিশেষ করিয়া তাহা লক্ষ্য করিয়াছিল।

মনস্তত্ত্ব ক্লাশের ছাত্রদের মধ্যে অকস্মাৎ এই মেয়েটির অকুণ্ঠিত আগমনে এমন একটি মনস্তত্ত্বের সৃষ্টি হইল যাহা প্রফেসার সরকারের জ্ঞানগর্ভ লেকচারের বিষয়ীভূত নয়।

ভূপেনের সহিত মেয়েটির বোধ হয় পূর্ব্ব হইতেই পরিচয় ছিল। কারণ, সমরেশ লক্ষ্য করিল, প্রথম দিন সুষমা ক্লাশে পদার্পণ করিতেই ভূপেন তাহার দিকে চাহিয়া একটু হাসিয়া ঘাড় নাড়িল। সুষমাও মৃদু হাসিয়া তাহার প্রত্যুত্তর দিল। অপরিচিত যুবকের মুখের দিকে চাহিয়া কোনো ভদ্রমহিলাই হাসে না সুতরাং সমরেশের অনুমান যে অভ্রান্ত তাহাতে সন্দেহ নাই।

কিন্তু আলাপ যে খুব ঘনীভূত নয় তাহা বুঝিয়া সমরেশ অনেকটা স্বস্তি অনুভব করিল। প্রফেসার ক্লাশে আসিবার পূর্ব্বে কখনো কখনো ভূপেন গায়ে পড়িয়া মেয়েটির সঙ্গে আলাপ করিবার চেষ্টা করিত; কিন্তু আলাপ 'কেমন আছেন' 'ভাল আছি'র বেশী কোনদিনই অগ্রসর হইত না, হয় প্রফেসার আসিয়া পড়িতেন নয় সুষমা পাঠ্যপুস্তকে মনোনিবেশ করিত। সমরেশ দূর হইতে তাহাদের কথার মৃদুগুঞ্জন উৎকর্ণ হইয়া শুনিত এবং মনে মনে অত্যন্ত অসহিষ্ণু হইয়া উঠিত

এইভাবে মাসদুই কাটিবার পর একদিন বেলা তিনটার সময় একটা ব্যাপার ঘটিল। ব্যাপার এমন কিছু গুরুতর নয় কিন্তু স্নায়ুমণ্ডলীর অন্ধ প্রতিক্রিয়া সম্বন্ধে প্রফেসার সরকার যে বক্তৃতা দিয়াছিলেন, তাহার এমন চমৎকার দৃষ্টান্ত বড় একটা চোখে পড়ে না।

একটা ক্লাশ শেষ হইয়া গিয়াছে, দ্বিতীয় ক্লাশের প্রতীক্ষায় সমরেশ দোতলার সিঁড়ির ঠিক নীচেই অন্যমনস্ক ভাবে পায়চারি করিতেছিল।

সুষমা মামার সহিত কি একটা কথা কহিবার পর অভ্যাসমত দ্রুতপদে সিঁড়ি দিয়া নীচে নামিয়া আসিতেছিল হঠাৎ সিঁড়ির শেষ ধাপে আসিয়া তাহার পা পিছলাইয়া গেল। সে হুম্‌ড়ি খাইয়া পড়িয়া যাইতেছিল, আত্মরক্ষার চিন্তাহীন তাড়নায় সম্মুখস্থ সমরেশের গলা জড়াইয়া ধরিল। হঠাৎ অতর্কিতভাবে আক্রান্ত হইয়া কিংকর্ত্তব্যবিমূঢ় সমরেশ কাঠের খোঁটার মত শক্ত হইয়া দাঁড়াইয়া রহিল এবং একটীও বাঙ্‌নিষ্পত্তি করিতে পারিল না।

দারুণ লজ্জায় সমরেশের গলা ছাড়িয়া দিতেই সুষমা আবার পড়িয়া যাইবার উপক্রম করিল। মাথার মধ্যে বুদ্ধি নামক যে একটি পদার্থ আছে তাহা সমরেশের সম্পূর্ণ বিস্মরণ হইয়াছিল, তবু সে না বুঝিয়া সুঝিয়াই সুষমার একখানা হাত টানিয়া ধরিয়া রহিল।

ক্লিষ্ট হাসিয়া সুষমা বলিল,—'পা মচ্‌কে গেছে।'

সমরেশ নির্ব্বাক হইয়া রহিল, বিস্ময়ের চিহ্ন ভিন্ন তাহার মুখে আর কিছুই প্রকাশ পাইল না।

এমন সময় ভূপেন কোথা হইতে ছুটিয়া আসিয়া বলিল—'এ কি! পড়ে গেছেন নাকি? দেখি দেখি, তাইত! অ্যাঙ্‌ক্‌ল্‌ স্প্রেন হয়েছে দেখছি! এরি মধ্যে ফুলে উঠেছে। নিন্, আমার কাঁধে ভর দিয়ে দাঁড়ান, এখন লজ্জা করবার সময় নয়।—মিত্তির, একটা ট্যাক্সি।'

মিত্তির, অর্থাৎ সমরেশ বিদ্যুৎস্পৃষ্টের মত চমকিয়া উঠিয়া ট্যাক্সি ডাকিতে ছুটিল।

ট্যাক্সি আসিলে সুষমা খোঁড়াইতে খোঁড়াইতে ভূপেনের স্কন্ধে ভর দিয়া গাড়ীতে উঠিয়া বসিল। ভূপেনও তাহার পিছন পিছন গাড়ীতে গিয়া উঠিল, চালককে বলিল,—'চালাও হাতীবাগান, জল্‌দি।'

সুষমা আপত্তি করিয়া বলিল,—'আপনার যাবার দরকার নেই—'

ভূপেন বলিল,—'বিলক্ষণ! আপনি গাড়ী থেকে নামবেন কি করে?'

পায়ের যন্ত্রণায় সুষমার মুখ বিবর্ণ হইয়া গিয়াছিল, কথা কাটাকাটি করিবার তাহার শক্তি ছিল না, সে সমরেশের দিকে ফিরিয়া হাসিবার একটা চেষ্টা করিয়া বলিল,—'ধন্যবাদ সমরেশবাবু' বলিয়া দুই করতল একবার যুক্ত করিল।

প্রত্যুত্তরে সমরেশের মুখ দিয়া কেবল বাহির হইল—'না না, না'—কিন্তু তখন ট্যাক্সি চলিয়া গিয়াছে।

সমরেশ ফুটপাথে দাঁড়াইয়া রহিল, মিনিট খানেক পরে তাহার স্মরণ হইল যে সুষমার নমস্কারের প্রতিনমস্কার করা হয় নাই।

সেদিন আর ক্লাশ করা হইল না। বাড়ী ফিরিবার পথে সমস্ত ব্যাপারটাকে তন্ন তন্ন করিয়া বিশ্লেষণ করিয়া সমরেশ তাহার মধ্যে নিজের গৌরবসূচক একটা ঘটনাও খুঁজিয়া পাইল না এবং অত্যন্ত মর্ম্মাহত হইয়া মনে মনে সিদ্ধান্ত করিল যে সে এখনো ভদ্রলোক হইতে পারে নাই। কোন্ সময় কি বলা এবং কি করা উচিত ছিল, তাহার একটা জীবন্ত অভিনয় তাহার মনের চিত্রপটের উপর খেলিয়া গেল। কিন্তু তখন আর উপায় নাই। তিথি অনুকূল ছিল বটে কিন্তু শুভলগ্ন অতিক্রান্ত হইয়া গিয়াছে।

রাত্রে বিছানায় শুইয়া, সমরেশের কল্পনার রঙ্গমঞ্চে এই ক্ষুদ্র ঘটনাটির বহুবার পুনরভিনয় হইয়া গেল। এবং এই অভিনয়ে সে এমন বাগ্মিতা ও প্রত্যুৎপন্নমতি দেখাইল, সুষমার প্রতি কথার এমন সুন্দর ও সরস উত্তর দিল যে সে নিজেই বিস্মিত হইয়া ভাবিতে লাগিল, এমন চমৎকার ভাবে কথা কহিবার বুদ্ধি যখন তাহার আছে তখন কাজের বেলায় শুধু না না না ছাড়া আর কিছুই সে বলিতে পারিল না কেন?

আর একটা কথা, হতভাগা ভূপেনটা ঠিক সেই সময় কোথা হইতে

আসিয়া জুটিল! সে অমন অতর্কিতে আসিয়া পড়িয়া নির্লজ্জভাবে বাক্যচ্ছটা বিস্তার না করিলে ত সমরেশ এমন হতবুদ্ধি হইয়া পড়িত না। ভূপেন যেন ইচ্ছা করিয়া তাহাকে অপদস্থ করিবার জন্যই এমনটা করিয়াছে। আর, ট্যাক্সিতে চড়িয়া সুষমার সঙ্গে যাইবার কি দরকার ছিল? গাড়ী হইতে সুষমা নামিতে পারুক না পারুক ভূপেনের কি? অসভ্য বর্ব্বর কোথাকার!

সমরেশ নিজে ভদ্রলোক না হইতে পারে কিন্তু ভূপেনটা যে তাহার চেয়েও ছোটলোক, উপরন্তু নির্লজ্জ এবং বেয়াদব তাহাতে সমরেশের সন্দেহ রহিল না।

তবু এইরূপ আত্মগ্লানি ও বিদ্বেষের মধ্যে দুটি জিনিষ তাহার মনে শেষরাত্রির সুখস্বপ্নের মত জড়াইয়া রহিল। একটি, সুষমা তাহার নাম জানে, নিশ্চয় মামার নিকট তাহার বিষয় শুনিয়াছে। দ্বিতীয়,—নিজের কণ্ঠদেশে সুষমার ভয়ব্যাকুল বাহুর নিবিড় বন্ধনের স্পর্শানুভূতি।

ইহার পর একমাস সুষমা আসিল না। পায়ের জন্যই আসিতে পারিতেছে না তাহাতে সন্দেহ নাই। প্রফেসার সরকারকে স্বচ্ছন্দে সুষমার কুশলপ্রশ্ন করা যাইতে পারিত। কিন্তু তিনি মুখে কিছু না বলুন মনে মনেও ত ভাবিতে পারেন,—সুষমার জন্য তোমার এত দুশ্চিন্তা কেন হে বাপু? এই লজ্জায় সমরেশ তাঁহাকে কিছু জিজ্ঞাসা করিতে পারিল না।

কিন্তু ভূপেন যে সুষমা সম্বন্ধে সংবাদ রাখে তাহা সে বুঝিয়াছিল। কোন্ অতীন্দ্রিয় শক্তির প্রভাবে বুঝিয়াছিল বলা যায় না; কিন্তু নিঃসংশয়ে বুঝিয়াছিল। সুতরাং ভূপেনকে জিজ্ঞাসা করিলেই সুষমার খবর পাওয়া যাইবে তাহাও একপ্রকার স্বতঃসিদ্ধ। কিন্তু তবু সমরেশ ভূপেনকে প্রশ্ন করিল না, ভূপেনের মারফতে সুষমার কুশল জানিবার

হীনতা সে ঘৃণার সহিত বর্জ্জন করিল। উপরন্তু ভূপেনের সহিত পূর্ব্বে যা দু'একটা কথা হইত তাহাও বন্ধ হইয়া গেল।

কিন্তু সর্ব্বদা আত্মবিশ্লেষণ করা যাহার অভ্যাসের মধ্যে দাঁড়াইয়াছে তাহার পক্ষে মনকে চোখ ঠারা চলে না। ভূপেনের প্রতি বিদ্বেষের মূলে যে ভূপেনের কোনো সত্যকার অপরাধ নাই বরঞ্চ নিজের অক্ষমতাই নিহিত আছে, এই নিগূঢ় সত্যটি গোপন কাঁটার মত নিরন্তর সমরেশের বুকের মধ্যে খচ্ খচ্ করিতে লাগিল।

পা ভাল হইবার পর সুষমা যেদিন প্রথম কলেজে আসিল সেদিন সমরেশ দোতলার বারান্দায় দাঁড়াইয়া ছিল, সুষমা সিঁড়ি দিয়া উঠিয়া আসিয়া সম্মুখেই সমরেশকে দেখিয়া সহাস্যমুখে তাহার দিকে অগ্রসর হইয়া গেল। দুটি হাত একত্র করিয়া একটি নমস্কার করিয়া বলিল,—'একমাস আসতে পারিনি—আপনারা নিশ্চয় খুব এগিয়ে গেছেন। এখন আপনাদের নাগাল পাওয়া কি আমার পক্ষে সম্ভব হবে সমরেশবাবু?'

সমরেশ একেবারেই তৈরী ছিল না, তাহার কাণ দুটা লাল হইয়া অসম্ভব রকম ঝাঁ ঝাঁ করিতে লাগিল। এবং তালু হইতে কণ্ঠ পর্য্যন্ত শুকাইয়া কাঠ হইয়া গেল।

সুষমা বলিল,—'আপনার নোটগুলো আমায় একবার দেখাবেন, যতটা পারি টুকে নেব। মাস্টার ত লেখা নোট নেই—মুখে মুখে যা ডিক্‌টেট্ করেন।'

সমরেশ ঘাড় নাড়িয়া সায় দিল, তারপর একবার কাশিয়া ভগ্নস্বরে কহিল,—'আপনার পা—আপনার পায়ের—'

সুষমা যেন শুনিতে পায় নাই এমনিভাবে বলিল,—'নোটগুলো দেবেন, কৃপণতা করবেন না যেন।' বলিয়া প্রস্থানোদ্যতা হইল।

সমরেশ পুনরায় ঘাড় নাড়িয়া বলিল,—এবার গলার স্বর অনেকটা সাফ্ হইয়াছে,—'আপনার পা এখন বেশ—'এই পর্য্যন্ত বলিয়াই হঠাৎ একেবারে মূক হইয়া গেল। সুষমার মুখের উপর লজ্জার যে অরুণাভা ধীরে ধীরে ফুটিয়া উঠিতেছিল তাহার কারণটা সহসা বিদ্যুৎচমকের মত বিকশিত হইয়া যেন তাহার মস্তিষ্কে পুড়াইয়া দিয়া গেল। পা-মচকানোর সঙ্গে এমন একটা দৈবাৎকৃত লজ্জাকর ঘটনা অত্যন্ত ঘনিষ্ঠভাবে গ্রথিত হইয়া আছে যাহার ইঙ্গিত পর্য্যন্ত সুষমার পক্ষে মস্ত সঙ্কোচের কারণ হইতে পারে, তাহা আচম্বিতে স্মরণ করিয়া সমরেশের জিহ্বা একেবারে আড়ষ্ট হইয়া গেল। সুষমা চলিয়া যাইবার পর সে বারম্বার নিজের মস্তকের উপর অশনিসম্পাত কামনা করিতে করিতে ভাবিতে লাগিল, এত বড় গাধা গরু গবেশের মত প্রশ্ন সে করিতে গেল কেন? তাছাড়া স্ত্রীলোকের পায়ের সম্বন্ধে কোনোপ্রকার কৌতূহলই যে ঘোর অশ্লীলতা।

ক্লাশ শেষ হইবার পর সুষমার সহিত সমরেশের আবার চোখাচোখি হইল। সুষমা আবার হাসিমুখে বলিল,—'সমরেশবাবু, ভুলবেন না যেন। কাল ত আমি আসব না, পরশু যেন খাতাগুলো পাই।'

সমরেশ অতিমাত্রায় লাল হইয়া উঠিয়া বলিল,—'আচ্ছা—নিশ্চয়! সে আর আপনাকে—তা বেশ ত, কালই আমি—'

ভূপেন আসিয়া তাহাদের মধ্যে যোগ দিয়া বলিল,—'কোন্ খাতার কথা বলছেন? ও, নোটের খাতা। তা সেজন্যে আপনি ভাববেন না। আপনার জন্যে বিশেষ করে আমি আর এক কপি তৈরী করে রেখেছি, আজই সন্ধ্যাবেলা আপনার বাড়ীতে পৌছে দেব।'

সুষমা কৃতজ্ঞস্বরে বলিল,—'ধন্যবাদ ভূপেনবাবু। তারপর কুণ্ঠিত-ভাবে সমরেশের দিকে তাকাইয়া বলিল,—'কিন্তু সমরেশবাবু—'

ভূপেন বাধা দিয়া বলিল,—'ওঁর ভালই হ'ল। নিজের কপিটা

আপনাকে দিলে ওঁর পড়াশুনোর হয়ত ব্যাঘাত হ'ত।—চলুন আপনার ট্যাক্সি ডেকে দিই।'

সেদিন বাসায় ফিরিয়া সমরেশ দেখিল তাহার বাবার নিকট হইতে এক পত্র আসিয়াছে। অন্যান্য কথার পর তিনি লিখিয়াছেন,—

'তোমার মা তোমার বিবাহের জন্য বড় ব্যস্ত হইয়াছেন। কিন্তু আমি তোমার মত ও রুচির বিরুদ্ধে কিছু করিতে চাই না। তুমি নিজে পছন্দ করিয়া বিবাহ কর ইহাই আমার ইচ্ছা। নিজের ও আমাদের সুখ সুবিধা বিবেচনা করিয়া কাজ করিবার বয়স ও বুদ্ধি তোমার হইয়াছে। সুতরাং এ বিষয়ে তোমার মতামত জানাইবে।'

সমরেশ চিঠি পড়িয়া তৎক্ষণাৎ তাহার উত্তর দিতে বসিল ; লিখিল,—'বাবা, কোনো ভদ্রমহিলাকে বিবাহ করিবার উপযুক্ত সামাজিক শিষ্টতা ও ভদ্রতা আমি এখনো শিখি নাই। যদি কখনো শিখি আপনাকে জানাইব।'

এই লিখিয়া তিক্ত অন্তঃকরণে পোষ্টকার্ডখানা নিজের হাতে ডাকে দিয়া আসিল।

ইহার পর আরো কয়েকমাস কাটিয়া গিয়াছে। এই মাস কয়েকের মধ্যে অনেকবার সুষমা সমরেশের সহিত কথা কহিয়াছে, সমরেশও কতকটা বুদ্ধিবিশিষ্ট প্রাণীর মত তাহার জবাব দিতে আরম্ভ করিয়াছে। কিন্তু অন্তর হইতে সঙ্কুচিত জড়তা কিছুতেই দূর করিতে পারিতেছে না। সুষমার কথাগুলির মধ্যে তাহার প্রতি যে একটি নম্র শ্রদ্ধা প্রকাশ পায় তাহা সে বুঝিতে পারে—বেশ উৎসাহিত হয়। কিন্তু কোথা হইতে দুরপনেয় কুণ্ঠা আসিয়া তাহার স্বচ্ছন্দ মেলামেশার পথে অন্তরায় হইয়া দাঁড়ায়। নিজের আচরণ প্রতি পদে পরীক্ষা করিতে করিতে আচরণটা প্রতি পদেই আড়ষ্ট ও অস্বাভাবিক হইয়া উঠে।

যখন একলা থাকে তখন নিজেকে শত ধিক্কার দিয়া ভাবে, সুষমা তাহার অসভ্যের মত আচরণ দেখিয়া নিশ্চয় মনে মনে হাসে ও উপেক্ষা করে। হয়ত তাহাকে আরো হাস্যাস্পদ করিবার জন্যই অনেক সময় নিজে উপযাচিকা হইয়া কথা কহিতে আসে।

কিন্তু একথাটা সে কিছুতেই সম্ভব বলিয়া মনে করিতে পারে না যে তাহার লাজুক ও রমণী-ভীরু স্বভাবের বর্ম্ম ভেদ করিয়া কেহ তাহার নিভৃত অন্তরের সন্ধান পাইতে পারে। যাহা বাহিরে প্রকাশ তাহাই ত লোকে দেখিবে—মনের খোঁজ পাইবার অন্য পথই বা কোথায়?

সেদিন ক্লাশ শেষ হইবার পর সমরেশ বাড়ী যাইতেছে এমন সময় কলেজের চাপ্‌রাশি আসিয়া জানাইল যে প্রফেসার সরকার তাহাকে সেলাম দিয়াছেন। প্রবীণ প্রফেসারের জন্য একটি আলাদা ঘর নির্দ্দিষ্ট ছিল, সমরেশ পর্দ্দা সরাইয়া সেখানে প্রবেশ করিয়া দেখিল প্রফেসারের নিকট ভূপেন ও সুষমা উপস্থিত রহিয়াছে। অজানা আশঙ্কায় তাহার বুকের ভিতর তোলপাড় করিয়া উঠিল।

মেধাবী ছাত্র ও সংযত আত্মসমাহিত প্রকৃতির লোক বলিয়া সমরেশকে প্রফেসার সরকার মনে মনে শ্রদ্ধা করিতেন। তিনি ঈষৎ হাসিয়া একখানা চেয়ার নির্দ্দেশ করিয়া বলিলেন,—'বসো সমরেশ।'

সমরেশ বসিল। প্রফেসার সরকার বলিলেন,—'কাল আমার জন্মতিথি। একসঙ্গে বসে একটু আহারাদির বন্দোবস্ত করা গেছে। নিজের জন্মতিথিতে উৎসব করা আমার ভাল লাগে না, কিন্তু সুষমা শোনে না—প্রতি বৎসর করতে হয়। এখন ওটা একটা অনুষ্ঠান হয়ে দাঁড়িয়েছে। যাহোক, তুমি আর ভূপেন কাল রাত্রে আমার বাড়ীতেই আহারাদি করবে, নিমন্ত্রণ রইল।'

সুষমা হাসিয়া বলিল,—'মামা, ঐ রকম করে বুঝি নেমন্তন্ন করে?

বলতে হয়, মহাশয়, কল্য রাত্রে মদীয় রসা রোডস্থ ভবনে আগমন পূর্ব্বক—তারপর কি বলতে হয় সমরেশবাবু ?'

সমরেশ একটা ঢোক গিলিয়া ক্ষীণ হাস্যে বলিল,—'শুভকর্ম্ম সম্পন্ন করাইবেন ; পত্র দ্বারা নিমন্ত্রণ করিলাম, নিবেদন ইতি।'

সুষমা কলকণ্ঠে হাসিয়া উঠিল। কথাটা বলিয়া সমরেশও একটু খুশী হইয়াছিল, হাসি শুনিয়া তাহার সারা গা রোমাঞ্চিত হইয়া উঠিল। সুষমাকে এমন ভাবে প্রাণ খুলিয়া হাসিতে সে আর কখনো শুনে নাই।

প্রফেসার সরকারও হাসিয়া বলিলেন,—'ঐ হ'ল। সকাল সকাল এসো কিন্তু। আরো অনেকেই আসবেন। সুষমা সকাল থেকেই হাজির থাকবে, ও-ই বলতে গেলে তোমাদের হোষ্টেস্। ওর মামী ত শরীর নিয়ে কোনো কাজই করতে পারেন না।'

সমরেশ উঠিয়া—'যে আজ্ঞে'—বলিয়া বিদায় লইবার উপক্রম করিল।

ভূপেন বলিল,—'আমি এইমাত্র প্রফেসার সরকারকে আমার অভিনন্দন জানাচ্ছিলুম—তাঁর জীবনে এই দিনটি যেন বারবার ফিরে আসে।'

মুহূর্ত্ত মধ্যে সমরেশের মুখ মলিন হইয়া গেল। অভিনন্দন তাহারো জানানো উচিত ছিল, এবং সে নিশ্চয় জানাইত—এতটা নিরেট নির্ব্বোধ সে নয়। কিন্তু সুষমা উপস্থিত থাকায় তাহার মধ্যে সব ওলট্-পালট্ হইয়া গিয়াছিল। সে কোনমতে আম্‌তা আম্‌তা করিয়া বলিল,—'আমিও—আমিও আপনাকে অভিনন্দন জানাচ্ছি'—বলিয়া একরকম ঘর ছাড়িয়া পলাইয়া গেল।

অতঃপর প্রফেসার সরকারের বাড়ী নিমন্ত্রণ রক্ষা। এইখানেই সমরেশের চরম দুর্গতি হইয়া গেল।

তাই সেখান হইতে ফিরিবার পথে ক্লান্ত দেহ ও উদ্‌ভ্রান্ত মন লইয়া সে ভাবিতেছিল, ভদ্রোচিত কোনো ব্যবহারই যখন তাহার দ্বারা সম্ভব নয় তখন মনুষ্য সমাজে বাঁচিয়া থাকিয়াই বা লাভ কি ?

এরূপ মর্ম্মান্তিক ভাবনার যথার্থ কারণ ঘটিয়াছিল কিনা তাহা নিমন্ত্রণ ব্যাপারের আলোচনা করিলেই বুঝিতে পারা যাইবে।

সন্ধ্যা সাতটার পর প্রফেসার সরকারের বাড়ীতে উপস্থিত হইয়া সমরেশ দেখিল ড্রয়িংরুমে প্রায় পনের-ষোলো জন পুরুষ ও মহিলা সমবেত হইয়াছেন। সমরেশ একবার চারিদিকে তাকাইয়া দেখিল,—চেনা লোকের মধ্যে কেবল ভূপেন ও প্রফেসার বড়ুয়াকে দেখিতে পাইল। বিখ্যাত আচার্য্য বড়ুয়াকে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সকল ছাত্রই চিনিত ; এতবড় বিদ্বান সুরসিক ও অমায়িক প্রফেসার সচরাচর দেখা যায় না ! তাঁহার হাস্যবিম্বিত মুখ হইতে জ্ঞান কৌতুক দাক্ষিণ্য ও মদের গন্ধ প্রায় সর্ব্বদাই ক্ষরিত হইতে থাকিত। ছাত্রমহলে এমন অব্যাহত প্রসার বিশ্ববিদ্যালয়ের আর কোনো আচার্য্যই লাভ করিতে পারেন নাই।

সমরেশ দ্বারের সম্মুখে আসিয়া দাঁড়াইতেই সুষমা আসিয়া ঈষদরুণ সহাস্যমুখে তাহার অভ্যর্থনা করিল,—'আসুন সমরেশবাবু। এত দেরী করলেন যে ?'

অতিথিকে লৌকিক আপ্যায়িত ছাড়াও সুষমার কণ্ঠে যে একটি স্বকীয় আনন্দ-আহ্বান ধ্বনিত হইয়াছিল তাহা সমরেশের কানে পৌঁছিল না ; অপরাধ করিয়া করিয়া সে এতই সন্ত্রস্ত হইয়া উঠিয়াছে যে অপ্রস্তুত ভাবে বলিল,—'বড্ড দেরী হয়ে গেছে—না ? ভারি অন্যায় করেছি।'

সুষমা বলিল,—'নিশ্চয় অন্যায় করেছেন কিন্তু সেজন্যে আপনি দুঃখিত হবেন না, লোকসান আমাদেরি। আর একটু আগে এলে বাবার সঙ্গে দেখা হত। তিনি এইমাত্র চলে গেলেন।'

সমরেশ অনুতপ্ত বিমর্ষ মুখে চুপ করিয়া রহিল; সুষমা বলিল,—'ডাক্তার হ'বার ঐ মুস্কিল। দেখুন না কোথায় মামার জন্মতিথিতে একটু আমোদ আহ্লাদ করবেন তা নয় কোথাকার কোন রুগী ফোন করে ধরে নিয়ে গেল।'

সমরেশের মুখ হঠাৎ উজ্জ্বল হইয়া উঠিল, সে ব্যগ্র স্বরে জিজ্ঞাসা করিল,—'আপনার বাবা বুঝি ডাক্তার?'

—'হ্যাঁ। কেন বলুন ত?'

সমরেশ তৎক্ষণাৎ সঙ্কুচিত হইয়া পড়িল, বলিল,—'না—অমনি—আমার বাবাও ডাক্তার।'

উৎফুল্লনেত্রে চাহিয়া সুষমা বলিয়া উঠিল,—'তাই নাকি! আপনি তাহলে আমার ব্যথার ব্যথী বলুন।' বলিয়াই সুষমা লজ্জিত হইয়া পড়িল, কথাটা চাপা দিবার অভিপ্রায়ে তাড়াতাড়ি বলিল,—'চলুন, মামীর সঙ্গে আপনার পরিচয় করিয়ে দিই।'

প্রফেসার-পত্নী অদূরে একটি কৌচে বসিয়া ছিলেন, সমরেশকে তাঁহার কাছে লইয়া গিয়া সুষমা বলিল,—'মামী, ইনি সমরেশবাবু, মামার শ্রেষ্ঠ ছাত্র।'

প্রফেসার-পত্নী মুখ তুলিয়া সাদরে বলিলেন,—'এস বাবা এস।'

তাঁহার রুগ্ন অথচ প্রীতিপ্রসন্ন মুখের দিকে চাহিয়া সমরেশের সঙ্কোচের কুয়াশা অর্দ্ধেক কাটিয়া গেল, সে অবনত হইয়া তাঁহার পদধূলি গ্রহণ করিয়া তাঁহার পাশে বসিয়া বলিল,—'আমি প্রফেসার সরকারের একজন ভক্ত ছাত্র। তাঁর জন্মতিথি উৎসবে যোগ দিতে পারা আমার পক্ষে যে কতবড় সৌভাগ্য তা বলতে পারি না। উনি দীর্ঘ জীবনলাভ করে এই দিনটিকে বারবার ফিরিয়ে আনুন এই আমাদের কামনা।'

এমন সহজ আন্তরিকতার সহিত সমরেশকে কথা কহিতে সুষমা পূর্ব্বে

কখনো শুনে নাই। তাহার বুকের ভিতরটা দুলিয়া উঠিল, সে আস্তে আস্তে সেখান হইতে সরিয়া গেল।

ঘরের অন্যদিকে প্রফেসার বন্ধুরা নানাজাতীয় চুট্‌কি গল্পে আসর জমাইয়া তুলিয়াছিলেন, মাঝে মাঝে হাসির ঢেউ বহিয়া যাইতেছিল। ভূপেন সেই দলে বসিয়া ছিল কিন্তু তাহার চক্ষু দু'টা সতর্কভাবে ঘরময় ঘুরিয়া বেড়াইতেছিল।

গল্প গুজবে দেড় ঘণ্টা কাটিয়া গেল, সমরেশ এক মুহূর্তের জন্যও প্রফেসার পত্নীর সঙ্গ ছাড়িল না। নয়টা বাজিতেই ভৃত্য আসিয়া জানাইল যে ডিনার প্রস্তুত। সকলেই উঠিয়া পড়িলেন।

'ডিনার' শুনিয়াই সমরেশ চমকাইয়া উঠিয়াছিল, তাহার মুখ দিয়া বাহির হইল,—'ডিনার? টেবিলে বসে খাওয়া?'

প্রফেসার-পত্নী সমরেশের আতঙ্কের অন্যরূপ অর্থ বুঝিয়া বলিলেন,—'আমরা সাধারণতঃ টেবিলে বসে খাই না, পাত পেড়েই খাই। কিন্তু আজ অনেক অতিথি এসেছেন যাঁরা মাটিতে বসে খেতে পারেন না—তাই টেবিলের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু রান্না সব বামুনে করেছে, তুমি কি—' বলিয়া উৎকণ্ঠিতভাবে তাহার মুখের দিকে চাহিলেন।

সমরেশ তাড়াতাড়ি বলিল,—'না না—তা নয়—কিন্তু—'

ভোজনকক্ষে প্রবেশ করিবার সময় সুষমাকে তাহার মামী একবার তীক্ষ্ণচক্ষে নিরীক্ষণ করিয়া নিম্নকণ্ঠে বলিলেন,—'বেশ ছেলেটী সমরেশ, ভারী মিষ্টি স্বভাব। আর কি চমৎকার কথা কয়, যেন কতকালের চেনা।—ওকে মাঝে মাঝে আমার কাছে ধরে নিয়ে আসিস।'

সুষমা কোনো উত্তর দিল না, কেবল একটু মুখ টিপিয়া হাসিল।

টেবিলে খাইতে বসিয়া সমরেশের মনে হইল তাহার মত হতভাগ্য পৃথিবীতে আর নাই। এতগুলা ছুরি কাঁটা লইয়া সে কি করিবে,

